সন্তোষিতে সীমন্তিনী শিল্পী হলো নর !—
বিরচিল বসন-ভূষণ ;
দেখা দিল ধরা-বনে পত্তন নগর,
হ'ল পোত লাঙ্গল চালন।
পরুষ পুরুষ হিয়া
স্নেহ সনে মিশাইয়া
সযতন মার্জ্জনে নারীর,
ধীরে ধীরে ফিরিল প্রকৃতি পৃথিবীর।

ঊষর হইল ক্ষেত্র লভি ললনায়,
অশ্রুপ্লুত নর মুখে হাস !—
তরঙ্গিত কি মধুর সঙ্গীত ধরায়,—
কল কল বালফুল-ভাষ !
হ্রদ নদ কুঞ্জবনে,
নিবসিল দেবগণে,
প্রেম-ক্ষোভে মুগ্ধা মানবীর !
ফিরে গেল পূর্ব্বের প্রকৃতি পৃথিবীর।

শ্রুতিহর চারুনাদে চরণ সঞ্চার,
ভাব ভরা বিলাস আঁখির,
শোভিত সশব্দে অর্থবহ অলঙ্কার,
আবরিত রসের শরীর ;—
পেয়ে হেন রূপ ছবি,
মানব হইল কবি ;—
বনিতা সবিতা কবিতার।
মর্ত্ত্য ফুঁড়ে বিকসিত কুসুম মন্দার !

সুরেন্দ্রনাথ মজুমদার

# কে বেশী সুন্দর ?

১

কে বেশী সুন্দর ?

বালিকা যুবতী দুই, কারে দেখি কারে থুই
আমার নিকটে লাগে দুই মনোহর !
লাবণ্যে সৌন্দর্য্যে দোঁহে, প্রাণ মোহে—মন মোহে,
বাঁশবনে ডোম কানা ! তেমনি ফাঁফর !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

২

কে বেশী সুন্দর ?

যুবতীর ভরা গায়, লাবণ্য উছলে যায়,
নয়নে নলিন নীল, মুখে শশধর !
বালিকা তারকা হাসে, নিষ্কলঙ্ক নীলাকাশে,
সদা শুক্লপক্ষপূর্ণ ক্ষুদ্র কলেবর !
কারে রাখি কারে দেখি, কে বেশী সুন্দর ?

৩

কে বেশী সুন্দর ?

শত মুখে ভালবাসে, তরঙ্গে মাতঙ্গ ভাসে,
যুবতী পদ্মার মত বহে খরতর !
ফুলবনে করে খেলা, প্রদোষ প্রভাত বেলা,
অনাবিল প্রেমধারা বালিকা নির্ঝর !
কারে থুয়ে কারে দেখি, কে বেশী সুন্দর ?

৪

কে বেশী সুন্দর ?

প্রভাতের শতদলে, পরিপূর্ণ পরিমলে
যুবতী সহস্র করে ফোটে মনোহর !
শিশিরের সেফালিকা নিশি শেষে সে বালিকা
খসে পড়ে ছোঁয় পাছে একটি ভ্রমর !
কারে থুয়ে কারে দেখি কে বেশী সুন্দর ?

৫

কে বেশী সুন্দর ?

যুবতী বিজলী বালা, ত্রিভুবন করে আলা,
সগর্ব্বে চরণাঘাতে ভাঙ্গে ধরাধর !
বালিকা জোনাকী হাসে স্নেহের কিরণে ভাসে,
শিখেনি অশনি-লীলা আঁখি ইন্দিবর !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

৬

কে বেশী সুন্দর ?

পদ্মবন পায়ে ঠেলি, রাজহংসী করে কেলি,
যুবতীর ঢেউয়ে কাঁপে মানসের সর !
লাজুক বালিকা টুনি, চুরি ক'রে গান শুনি,
ত্রিদিবের এক ফোঁটা দ্রব সুধাকর !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

৭

কে বেশী সুন্দর ?

আরক্ত সন্ধ্যার রবি, যুবতীর মুখ-ছবি,
অভিমানে হয় ম্লান বিপদে কাতর !
বালিকা উষার মত, ফোটে যত শোভা তত
রাঙ্গা মুখে দেখা যায় ভাঙ্গা ভাঙ্গা ডর,
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

৮

কে বেশী সুন্দর ?

রাহু যেন উর্দ্ধশ্বাসে, দু'বাহু তুলিয়া আসে
রমণী তেমনি হাসে বুকের উপর !
দূরে যদি শব্দ শোনে, বালিকা লুকায় কোণে,
খনির মণির মত ম্লান মনোহর !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

৯

কে বেশী সুন্দর ?

চুমার রাক্ষসী নারী, শতজন্ম অনাহারী
দিনে রেতে খেয়ে চুমা ভরেনা উদর !
বালিকা অত না বোঝে, চুমা খেতে চোখ বোঁজে,
ছুঁইতে শিহরি উঠে কদম্ব-কেশর !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

১০

কে বেশী সুন্দর ?

যুবতী আসিতে ঘরে, গৃহ কাঁপে পদভরে,
বিজয়ী বীরের মত নির্ভয় অন্তর !
বালিকা বলেনা কথা, কোলের বালিশ যথা,
পিছ দিয়া ফিরে থাকে লাজে জড়সড় !
কারে বেশী ভালবাসি, কে বেশী সুন্দর ?

গোবিন্দচন্দ্র দাস





# দিগ্বিজয়ী বীর

১

এ দেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর !
এ নহে নাদির সা,        এ নহে জঙ্গিস্ খাঁ,
এ নহে তৈমুরলঙ্গ চীন তাতারীর,
আসেনি হিমাদ্রি লঙ্ঘি,        নাহি সৈন্য সাথী সঙ্গী,
নাহি হাতে তরবার, নাহি ধনু তীর।
পথে পথে হাহাকারে,        আসেনি কাঁদায়ে কারে,
আসে নাই দেশে দেশে বহায়ে রুধির,
আসিয়াছে পুষ্পরথে,        সুমেরুর স্বর্ণপথে,
উড়ায়ে কনকরেণু কিরণে মিহির !
একাকী এসেছে "ভোলা",        মমতার হাত খোলা,
করুণা গলিয়ে পড়ে আঁখি নীলে নীর !

২

এ দেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর !
কোথা হ'তে এসেছে সে,        ঘরবাড়ী কোন্ দেশে,
নাহি জানি পরিচয় শিশু বিদেশীর,
নাহি বোঝে কপটতা,        বোঝেনা মোদের কথা,
বোঝেনা সে কোনো ভাষা এই পৃথিবীর।
এসেছে উলঙ্গ বেশে,        বস্ত্র নাই তার দেশে,
কেমনে সরম তবে রহে রমণীর ?

উলঙ্গ ভগিনী ভাই, কিসে থাকে এক ঠাঁই ?
থাকুক জ্যাকেট বডি, নাহি মিলে চীর ?
কুরুচি-কবির ছেলে, এসেছে বসন ফেলে,
লজ্জায় ভাঙ্গিয়া পড়ে রুচির মন্দির !

৩

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর,
এসেছে মোদের বাড়ী, নয় মাস—দিন চারি,
টলমল করিতেছে কাঙ্গাল কুটীর !
ত্রিদিব করিয়া জয়, আসিয়াছে মনে লয়,
এনেছে মন্দার-মধু অধরে মদির,
এনেছে পাদপ কল্প, প্রকৃতই—নহে গল্প,
ও ক্ষুদ্র হৃদয়ে ভরা স্নেহ সুগভীর !
লুণ্ঠিয়া অলকা শত, আনিয়াছে রত্ন কত,
কে পারে করিতে তাহা গণনায় স্থির ?
আঙ্গিনার মাটী ধূলা, তাও মনিরত্ন তুলা,
অযত্নে পড়িয়া আছে ঘরের বাহির !

৪

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর,
বিজয়-লাবণ্যে তার, স্নেহ দয়া মমতার,
পরাভূত সর্ব্বভূত এই পৃথিবীর,
সে যাহার ধরে গলে, হিমাদ্রি হলেও গলে,
বহে নেত্রে শতধারা সুধা-জাহ্নবীর !
ও ক্ষুদ্র হাসির চোটে, সাগর ফোঁপায়ে ওঠে,
শিহরে নারীর বুক, স্তনে ঝরে ক্ষীর !
কে জানে কিসের মোহ, নাহি যুদ্ধ নাহি দ্রোহ,
আত্মসমর্পণে সবে আনন্দে অধীর !

৫

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর,
তার হামাগুড়ি দিতে, কুলায় না পৃথিবীতে,
অতি ক্ষুদ্র আঙ্গিনা সে ক্ষুদ্র পরিধির,
তার সে চরণ দাপে, বিশাল ব্রহ্মাণ্ড কাঁপে,
অতি ক্ষুদ্র ধরণী সে আকুল অস্থির !
বাছে না আগুণ জল, বুকে তার এত বল,
তার কাছে সমতুল্য সমুদ্র শিশির,
বোঝেনা সে সাপ বাঘ, সে যাহার পায় লাগ,
অবহেলে সাপটিয়া ধরে গ্রীবা শির।
সে ত'.গো জানেনা ভয়, মরণ কাহারে কয়,
সে বুঝি অধীন নয় নর-নিয়তির !

৬

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর !
সে মানেনা জাতিভেদ, মানেনা কোরাণ বেদ,
মানেনা আচার ধর্ম্ম মুনি মৌলবীর,
সে মানেনা খাদ্যাখাদ্য সে নহে কিছুর বাধ্য,
খায় সুখে বিষ্ঠা মূত্র মাখন পনির !
সে মানেনা পুণ্য পাপ, অশ্রুজল অনুতাপ,
সে মানেনা আমাদের আলোক তিমির,
সে এক সম্রাট্—প্রভু, সে নহে অধীন কভু,
সে করে চরণে চূর্ণ রীতি পৃথিবীর !
তাহার উলঙ্গ অঙ্গে, সুরুচি কুরুচি সঙ্গে
গরু বাঘে পান করে এক ঘাটে নীর,

৭

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর,
প্রতাপ প্রভুত্ব তার, নাহি বিশ্বে তুলনার,
কি ছার লঙ্কার সেই রাজা দশশির।
জুড়াইতে তার হিয়া, শীতল পরশ দিয়া,
আসিয়া রয়েছে আগে মলয় সমীর!
তাহারি পানের তরে, নদী হ্রদ সরোবরে,
নীরদ রেখেছে ভরি সুশীতল নীর!
তারি আসিবার তরে, রজত সুবর্ণ করে,
উজলিয়া আছে ধরা শশাঙ্ক মিহির!
তারি আগমন জন্য, ধরণী হয়েছে ধন্য,
আর কোন প্রয়োজন নাহি পৃথিবীর।
তুষিতে তাহারি মন, বসন্তের ফুলবন,
ফুটায়ে রেখেছে ফুল সুধা সুরভির।
ফল শস্যে হয়ে নত, তরু তৃণ আছে যত
পোষিতে অমৃত খাদ্যে তাহারি শরীর।
তারি তরে আমি তুমি, অনন্ত আকাশ ভূমি,
সৃষ্টির গম্ভীর অর্থ হয়েছে গম্ভীর।

৮

এদেশে এসেছে এক দিগ্বিজয়ী বীর,
প্রমদা পাইয়া তারে, কি আনন্দ অহঙ্কারে,
চুমিতেছে বার বার রোমাঞ্চ শরীর!
এ বিশ্ব ব্রহ্মাণ্ড গুলা, আজি তার পদধূলা,

সে যেন রাণীর রাণী শত ইন্দ্রাণীর !

আজি তার ছিন্নবাসে, কি লাবণ্য অট্টহাসে,

কে জানে কি ভাগ্যোদয় আজি অভাগীর,

দশ হস্তে দশভুজা আদি তারে করে পূজা,

বাণী সে বন্দনা গায় গীত গায়ত্রীর !

লক্ষ্মী তার পদ সেবে, প্রণমে অনন্ত দেবে,

ছেলে কোলে মহিমা কি এত জননীর।

কবিতা কৃতার্থ হয়, লেখনীর জয় জয়,

তাহারি বিজয়-গাথা গাহিয়া কবির !

গোবিন্দচন্দ্র দাস





# সঙ্গীত-শ্রবণে

কাঁপায়ে মধুর কণ্ঠ, কুসুম-সুন্দরি
আবার সঙ্গীত গাও মিনতি আমার,
তুলিয়ে মধুর কণ্ঠে অমৃত-লহরী
গাও, সুকেশিনি ! দিয়ে সপ্তমে ঝঙ্কার !
শুনিয়াছি বসন্তের কুসুম চুম্বনে
কোকিলের মধুময় অনঙ্গ কীর্ত্তন,
শুনিয়াছি ভ্রমরীর উষার মিলনে
সরোজিনী-নবদলে কোমল গুঞ্জন ;—
কিন্তু কভু শুনি নাই এ মর-জনমে
রচিত নন্দনামৃতে কোমলতা ধার—
কামিনীর কলকণ্ঠে সুধাংশু-বদনে !
ঝরিতে এমন মধু পীযুষ-আসার।
দেখিনাই সুধাময় বদন-কমল ;
না জানি কি সুধারাশি মাখা আছে তায় ;
সুধু শুনি সুকণ্ঠের সঙ্গীত তরল,
কি মোহে করেছ আজি মোহিত হৃদয়।

ইচ্ছা করে একবার নয়ন উপরি
রাখিয়া প্রতিমাখানি অনন্ত শ্রবণে
শুনি সুমধুর কণ্ঠে সঙ্গীত-লহরী
কণ্টকিত কলেবরে বিহ্বল-জীবনে!
ইচ্ছাকরে একবার হইয়া বিহ্বল
নিরখি মনের সাধে অতৃপ্ত নয়নে
বিকচ-অশোক-রক্ত অধর যুগল
চঞ্চলিছে অবিরল স্বর-বিস্ফুরণে।
ইচ্ছাকরে একবার নিরখি মোহিনি!
জীবন-সরসী-জলে যৌবন-উষায়
বিকশিত মনোহর রূপের নলিনী,
বরাঙ্গের সুকোমল মৃণাল-লতায়।
কাজ নাই--দেখিবনা ও রূপ তোমার
সুকণ্ঠে ঝঙ্কার দিয়ে মৃদু মধু কলে,
অনঙ্গ-বিহ্বল স্বর তুলি অনিবার
একবার গাও তবে "কমলিনী দলে—"

হরিশ্চন্দ্র নিয়োগী





# শেষ চুম্বন

দাও দাও, বিদায় চুম্বন !
জীবনের রত্নাগার একেবারে করি খালি,
অভাগারে ফাঁকি দিয়ে, মরণে দিতেছ ডালি !
দাও, দাও, বিদায়-চুম্বন !
লয়ে ও হীরার কুচি, চক্ষের সলিল মুছি,
দরিদ্র করিবে, সখি, জীবন যাপন ;
দাও, দাও, বিদায় চুম্বন !
এ হেমন্তে দাও সখি, ফুল্ল মালতীর মালা ;
পৌষের দুরন্ত শীতে রৌদ্ররাশি দাও বালা !
দাও, দাও, বিদায় চুম্বন !
সবাই কাঁদিছে ভাই, তব মুখ পানে চাই,—
মোর নাই অবসর করিতে ক্রন্দন,
দাও, দাও, বিদায় চুম্বন !
ঘনঘোর বর্ষারাতে, কোথা পাব জ্যোৎস্না রাশি ?
এ জলদে জ্বেলে দাও বিলোল বিদ্যুৎ-হাসি !
দাও, দাও বিদায় চুম্বন !

পুলিনে দাঁড়ায়ে হায়, শীতে থর থর কায়
সলিলে নামিব সখি, মুদিয়া নয়ন!
দাও, দাও, বিদায় চুম্বন!
কে বলিল গোধূলিতে রবি গেলে অস্তাচলে,
প্রভাতে ভাস্বর হয় অরুণ উদয়াচলে?
দাও, দাও, বিদায় চুম্বন!
সূর্য্যকান্ত মণি সম অধর প্রবালে মম,
ভরি লব একরাশি কাঞ্চন কিরণ!
দাও, দাও, বিদায় চুম্বন!
দাও চিত্ত-মণি-বক্ষে রাখিব বন্ধন বাঁধি;
চির-বিরহের দিনে, বিরহের চির-সাথী
দাও, দাও, বিদায় চুম্বন!
দাও দাও প্রাণভরা শেষ-উপহার,
সুধা-হলাহল ওই চুম্বন তোমার!

দেবেন্দ্রনাথ সেন



# আমি

ফেলিয়া দিয়াছি বাসি মালতির মালা—
চম্পক অঙ্গুলি গুলি ঘুরায়ে, ঘুরায়ে
গাঁথিছ বকুল হার বিনায়ে, বিনায়ে !
শেষ না হইতে মালা, ওই দেখ, বালা,
তোমার অলক গুচ্ছ হ'য়েছে উতলা ।
মালা গাঁথা হলে শেষ, পাইবে সম্পদ,
তাই বুঝি উরসের যুগ্ম কোকনদ
সরসে নলিনীসম হয়েছে চঞ্চলা ?
আমিও কুসুম, সখী, সারাটি যামিনী,
সঞ্চিয়াছি তব লাগি, রূপ ও সৌরভ !
লভিতে এ পুষ্প-জন্মে বিভব, গৌরব,
হের দেখো, কি উতলা হ'য়েছি স্বজনি !
চিকনিয়া গাঁথিতেছো বকুলের মালা ;—
আমারেও ওই সাথে গাঁথি লও বালা !

দেবেন্দ্রনাথ সেন





# প্রিয়তমার প্রতি

নয়নে নয়নে কথা ভাল নাহি লাগে,—
আধ-গ্লাস জল যেন নিদাঘের কালে !
চারিধারে গুরুজন ; চল অন্তরালে ;
দোঁহার হিয়ার মাঝে কি অতৃপ্তি জাগে !
কে যেন গো কাণে কাণে কহিছে সোহাগে—
'আনো থালা ; ক্ষুদ্র এই কলার পাতায়,
একরাশ শেফালিকা কুড়ান কি যায় ?'
শুধু নয়নের দৃষ্টি ভাল নাহি লাগে !
বন্দী হয়ে সনেটের ক্ষুদ্র কারাগারে
কাঁদে যথা সুকবিতা গুমরে গুমরে,
মনোদুখে, ঘোমটার জলদ-আঁধারে
তোমার ও মুখ-শশী কাঁদিছে কাতরে !
ছাদে চল, মুক্ত বায়ু, অদূরে তটিনী,—
দ্রৌপদীর শাড়ী সম সচন্দ্রা যামিনী !

দেবেন্দ্রনাথ সেন





# শ্যামাঙ্গী বর্ষাসুন্দরী

মুক্ত মেঘ-বাতায়নে বসি,
এলোকেশী কে ঐ রূপসী ?
জলযন্ত্র ঘুরায়ে ঘুরায়ে,
জলরাশি দিতেছে ছড়ায়ে !
রিম্ ঝিম্ ঝিম্ ঝিম্ করি,
সারাদিন, সারারাত্রি, বারিরাশি পড়িছে ঝর্ঝরি

চমকিল বিদ্যুৎ সহসা !
এ আলোকে বুঝিয়াছি, এ নারীরে চিনিয়াছি ;
এ যে সেই সতত-সরসা,
ভুবনমোহিনী ধনী রূপসী বরষা।

শ্যামাঙ্গী বরষা আজি, বিহ্বলা মোহিনী সাজি,
এলায়ে দিয়েছে তার মসীবর্ণ কালো কালো চুল ;
শ্রীকণ্ঠে প'রেছে বালা, অপরাজিতার মালা,
দু'কর্ণে দোদুল দোলে নীলবর্ণ ঝুম্কার ফুল !

নীলাম্বরী সাড়ীখানি পরি,
অপূর্ব্ব মল্লার রাগ ধ'রেছে সুন্দরী !
স্রস্ত কেশরাশি হ'তে বেলফুল চৌদিকে ঝরিছে ;
কালো-রূপ ফাটিয়া পড়িছে !
যাই বলিহারি !
কে দেখেছে কবে ভবে হেন বরনারী ?

দেবেন্দ্রনাথ সেন





# এখনো কাঁপিছে তরু

এখনো কাঁপিছে তরু, মনে নাহি পড়ে ঠিক—
এসেছিল—বসেছিল—ডেকেছিল হেথা পিক !
এখনো কাঁপিছে নদ, ভাবিতেছে বার বার,—
ঢলিয়া কি পড়েছিল মেঘখানি বুকে তার !

এখনো শ্বসিছে বায়ু, মনে যেন হয়-হয়,—
ছিল তরু-লতা-কুঞ্জ-তৃণ-গুল্ম ফুলময় !
এখনো ভাবিছে ধরা, নহে বহুদিন-কথা,—
আকাশে নীলিমা ছিল, ভূমিতলে শ্যামলতা

এ রুদ্ধ কুটীরে মোর এসেছিল কোন্ জনা ?
এখনো আঁধারে যেন ভাসে তার রূপ-কণা !
মূরছিয়া পড়ে দেহ, আকুলিয়া উঠে মন,—
শয়নে তৈজসে বাসে কাঁপে তার পরশন !

এসেছিল কত সাধে, মনে যেন পড়ে-পড়ে,
পূরে নাই সাধ তার, ফিরে গেছে অনাদরে !
কাতর নয়নে চেয়ে—কোথা গেল নাহি জানি,—
মরুর উপর দিয়া নব-নীল মেঘখানি !

কি ভাবিছে আমারে সে, কোথা বসে অভিমানে !
আগে কেন বুঝি নাই,—সে-ও ব্যাথা দিতে জানে !
ভাঙ্গিয়া গিয়াছে ঘুম, কেন গো স্বপন আর—
কুয়াসা-আঁধার ভাবে শারদ পূর্ণিমা তার !

অক্ষয়কুমার বড়াল





# আহ্বান

হের প্রিয়া, এই ধরা— তরু-লতা-পুষ্প-ভরা,
গিরি-নদী-সাগর-শোভনা—
নগ্ন দেহে, মুক্ত প্রাণে চাহিয়া আকাশ-পানে,
নাহি লজ্জা, নাহিক ছলনা।

হের, ওই মহাকাশ— ল'য়ে মেঘ রাশ রাশ,
লইয়া আলোক অন্ধকার—
কি গাঢ় গভীর সুখে পড়িয়া ধরার বুকে;
নাহি ঘৃণা, নাহি অহঙ্কার।

শিরে শূন্য, পদে ভূমি মধ্যে আছি আমি তুমি—
কল্প-কল্প বিকাশ-বারতা!
আছে দেহ—আছে ক্ষুধা, আছে হৃদি—খুঁজি সুধা,
আছে মৃত্যু—চাহি অমরতা!

আছে দুঃখ, আছে ভ্রান্তি, আছে সুখ, আছে শ্রান্তি,
আছে ত্যাগ, আছে আহরণ ;
তুমি সাগরের প্রায় পারিবে কি ঝটিকায়
উঠিতে পড়িতে আজীবন ?

আজি করে কর দিয়া বুঝিছ আমারে, প্রিয়া ?
বুঝিছ কি মনঃপ্রাণ সব ?
নহে মৃৎ নহে শূন্য, নহে পাপ, নহে পুণ্য,
আত্মায় আত্মার অনুভব !

বুঝিছ কি এ আনন্দ— এত আলো, এত ছন্দ,
এত গন্ধ, এত গীতিগান !
কত জন্ম-মৃত্যু দিয়া, কত স্বর্গ-মর্ত্ত্য নিয়া
করি আজ তোমারে আহ্বান !

বিস্ময়ে—কাতর চক্ষে হের, এ কম্পিত বক্ষে
কত শোভা—কত ধ্বংস, প্রিয়া !
শত শত ভগ্ন-স্তূপ— কি বিরাট—অপরূপ—
জন্ম-জন্ম আশা-স্মৃতি নিয়া !

চিত্রে শিল্পে কাব্যে গানে মগন তোমার ধ্যানে,
তুচ্ছ করি' কালের গরিমা !
পাষাণে পাষাণে রেখা— তোমার প্রণয়-লেখা,
মর জড়ে অমর মহিমা !

আসে সন্ধ্যা মৃদুগতি, আকাশ কোমল অতি,
জল স্থল নিস্পন্দ নির্ব্বাক ;
পশু পক্ষী গেছে ফিরে, ফুটে তারা ধীরে ধীরে,
শ্রান্ত ধরা—শ্লথ বাহু-পাক ।

এস, এ হৃদয়ে মম, অস্ফুট চন্দ্রিকা সম,
প্রেমের সুস্নিগ্ধ করুণায় !—
ঢেকে দাও সব ব্যথা, অসমতা, অক্ষমতা,
জড়ায়ে—ছড়ায়ে আপনায় !

ল'য়ে প্রেম-সুধারাশি এস দেবী, এস দাসী,
এস সখী, এস প্রাণপ্রিয়া !
এস, সুখ-দুখ-দূরে, জন্ম-মৃত্যু ভেঙ্গে-চূরে,
সৃষ্টি-স্থিতি-প্রলয় ব্যাপিয়া !

অক্ষয়কুমার বড়াল





# শেষ

১

প্রিয়ে,

পড়িবে সন্ধ্যার ছায়া ধীরে
যবে তব প্রাসাদ শিখরে,
পায়ে পায়ে উপবন-শোভা
লুকাইবে আঁধার-ভিতরে,
হেম-জালায়ন পাশে বসে বসে ক্লান্ত হ'য়ে
উঠিবে যখন,—
দূরে জন-কোলাহল, ধারা যন্ত্র ঝর ঝর্,
তরুশিরে পিকধ্বনি, পত্রের নর্ত্তন
ক্রমে ধীরে থামিবে যখন—
আঁধারের সমভূমি পানে
একবার ফিরায়ো নয়ন!
হয়ত একটী শ্বাস—এক বিন্দু অশ্রু তব
ঝরিলে ঝরিতে পারে কেঁপে উঠে মন—
ভেবে কারো আঁধার জীবন!

ফুলে বায়ু চুম্বি' বার বার,
কোন জনমের কথা, কোন স্বদেশের কথা
কহিলে কহিতে পারে আসি'—
দুলাইয়া অলক তোমার!
যাইতে প্রমোদ গৃহে, মুছি' অশ্রু ক্ষৌমবাসে,
আকাশের পানে, সখী, চেয়ো একবার—
হয়ত সহস্র তারা, দু'টীতে দু'টীতে মিলে
দেখালে দেখাতে পারে শৈশব কাহার!
পড়িলে পড়িতে পারে মনে,—
কারো গান, কারো কথা, কারো সুখ দুঃখ ব্যথা—
কোলে নিয়ে বাজাতো সেতার!
যাক্ স্মৃতি, কাজ নাই আর।

২

হবে নিশা গভীরা যখন,
দাসী, সখী, ঘুমে অচেতন;
আলসে শরীরখানি শয়নে পড়িবে ঢলে',
আলসে আসিবে ধীরে মুদিয়া নয়ন;
একে একে প্রাসাদের সহস্র তড়িৎ-শিখা
যাইবে নিবিয়া;
অলক্ষ্যে নীরবে জাগরণ
যাবে সুখ-তন্দ্রায় ডুবিয়া,—
সে সময়ে যদি, সখী, আসে স্বপনের ছলে
একটী অস্ফুট জাগরণ,—
একটী সরসী তীরে, বহে বায়ু ধীরে ধীরে,
হাতে হাতে ভ্রমে হেসে শিশু দুইজন,

একে বাজাইছে বাঁশী, অন্যে তুলে ফুলরাশি,
ঘুরে ফিরে' হাতে হাত, নয়নে নয়ন—
যাক্ যাক্, সত্য কভু নহেক' স্বপন।
যৌবনে বুঝিনি যাহা, শৈশবে তা' বুঝেছিনু—
হয়না প্রত্যয়!
হৃদয়ে কি নাহি সে হৃদয়!
যা' ছিল সকলি আছে, স্বপন ছুটিয়া গেছে—
আমি বুঝি আত্মহারা, সই,
যা'নয়—তা ভেবে ভেবে'—যা'নই, তা' হই!

৩

যাক্ স্মৃতি, যাক্ স্বপ্ন-কথা,—
তুমি নব-পুষ্পময়ী লতা।
তোমার সুখের তরে, কত লোকে কি না করে—
সেধে সেধে সহে শত ব্যথা!
তোমার সুখের লাগি,' শত শত নিশি জাগি'
কিছু যদি আনি,—
ফুলের সুগন্ধ মত, নদীর তরঙ্গ মত,
আদরে কি ধরিবে না বুকে—
তুমি শোভারাণী?
প্রত্যহ প্রভাতে উপবন
ফুলরাশি দেয় উপহার;
বায়ু দেয় পরিমল ভার;
মধ্যাহ্নে নিকুঞ্জ দেয় ছায়া,
সন্ধ্যায় জলদ কত মায়া;—
আমি আঁধারের তরে দিলাম এ ক্ষুদ্রদীপ—
দীন উপহার!

গাঢ় ধূম, ক্ষীণ শিখা, কত না অস্পষ্ট লিখা,
কত ছত্র অর্থহীন, ব্যর্থ-হাহাকার !
তবু, সখী, দেখো একবার !
প্রভাতে মধ্যাহ্নে সাঁঝে সুখে কিম্বা দুঃখে যাহা
দেখ নাই—পারিনি দেখাতে,
হয়ত অলক্ষ্যে তাহা আলোকে আঁধারে মিশে
ফুটিলে ফুটিতে পারে কোনো বর্ষারাতে !
ক্ষণতরে জীবন চঞ্চল,
ক্ষণতরে শূন্য ধরাতল—
হয়ত সরিতে পারে সেই রেখা-পাতে !
তারপর অদৃষ্ট আমার !
নিন্দা ক'রো, ঘৃণা ক'রো, ক্রুদ্ধ বা বিরক্ত হ'য়ো,
যা' ইচ্ছা তোমার !
কিন্তু, সখী, আবার আবার
এই নিন্দা এই ঘৃণা সম্মুখে ভেঙোনা কারো,
পূজারে ভেবোনা খেলা করি অবিচার !
শুনিয়া এ মর্ম্মব্যথা বলি' সবে উপকথা—
কোরোনা প্রাণান্ত অত্যাচার !
প্রাণাধিকা, শপথ আমার !

অক্ষয়কুমার বড়াল



# আবাহন

গৃহে এস জীবনের আনন্দ-আলোক
নিত্য সমিলন হাসি
বরষি, তামস রাশি
দূর কর বিরহের, চির-প্রাণাধার !
তোমার দূরতা ক্ষণে সহেনা আমার

প্রতিভার পূর্ণভাতি, স্নেহ ঘনীভূত,
তব প্রতিবিম্বে বাঁচি
তোমাতে ডুবিয়া আছি,
তোমারি শরীরি ছায়া আমি, এ অন্তরে
হৃদয়-বল্লভ এসো চিরদিন তরে ;

তব দরশন রাজ্যে অমানিশা নাই,
প্রণয়ের সুষমায়
অবিরাম দীপ্তি পায়
বিমুক্ত স্মৃতির কক্ষ, স্নেহের কিরণে
সঞ্জীবনী প্রাণসুধা বরষি' জীবনে ।

প্রতি পদার্পণে তব বসন্ত বিকাশ,
ফুটে ফুল পরিমলে
হিয়া-বন-ভূমিতলে
তোমার সঙ্গীত ভরা স্বর-পরশনে
ঘুমন্ত হৃদয়-তন্ত্রী বাজে কলস্বনে।

মানস-বিহগ মম সে কণ্ঠ শুনিয়া
চিন্তায় জাগিয়া উঠে,
সে গীত লহরে ছুটে
গায় প্রেম-মন্দাকিনী মাধুরী সঞ্চারে
রঞ্জিত আশার মোহ খেলে চারিধারে।

প্রাণের মিলন দেশে, কল্পনা-প্রবাহে
ভাবের কোমল কায়
সুখ-শিশু শোভাপায়
হৃদয়ের হৃদয়েতে, শুধু দরশনে
নূতন জীবন স্রোত বাড়ে প্রতিক্ষণে।

প্রেমের কাহিনীময় প্রতি দরশন,
সে দর্শন ইতিহাসে
অপূর্ব্ব কবিত্ব ভাষে,
অপার্থিব সম্মিলন, প্রীতি-সম্ভাষণে
চিত্রিত বাসনা স্বর্গ দেখায় জীবনে

প্লাবিত সুখের সহ যাই হারাইয়া
শুনি পদ-ধ্বনি তব
দূরে বিকম্পিত সব
আজিও নয়নে মম, হিয়ায় হিয়ায়
মিলনের ঐক্যতান বরষিয়া যায়।

ভুলে যাই বরষের আঁধার রজনী,
শশী-শূন্য প্রতিযামে
সূর্য্যহীন দিন মানে
ঝরিত যে অশ্রুনীর, তব দূরতায়,
দরশনে মুগ্ধ হিয়া কিছু নাহি চায়!

গৃহে এস জীবনের পার্থিব ঈশ্বর,
প্রাণ পুষ্পে আমরণ
পূজিব হে অনুক্ষণ,
আবাহন করি, এস, হৃদয় মন্দিরে;
বিরাজো প্রেমের প্রাণ প্রতিচ্ছবি ঘিরে

শ্রীমতীপ্রসন্নময়ী দেবী





# চোর

আমি যে বেসেছি ভালো আমারি কি দোষ ?
প্রাণভরা প্রেম ল'য়ে
তৃষ্ণায় আকুল হ'য়ে
তুমি কি চাহনি সখা মোর পরিতোষ ?

আমি বাসিয়াছি ভালো এই দোষ মম,
হানিয়া স্নেহের বান
তুমি কি দাওনি টান—
এ ক্ষুদ্র পরাণে,—সত্য বলো প্রিয়তম।

আমি বাসিয়াছি ভালো দোষ এ আমার
তুমি নবঘন রূপে
ঢাল'নি কি চুপে চুপে
পিয়াসী চাতকী-মুখে অমিয়া-আসার ?

ভালোবাসিয়াছি ব'লে দোষ দাও তাই,
শুনাইয়া তত্ত্বকথা
চাহ' এ বুকের ব্যথা
মুছেদিতে—ছি ছি সখা, লাজে মরে যাই !

আমি কি একাই ভালোবেসেছি কেবল
আমিই কি শুধু হায়—
আপনা ঢেলেছি পায়
ঢাল'নি গোপনে তুমি নয়নের জল ?

আমিই সমাধি শুধু লভেছি কি পায় ?
একটি মুহূর্ত্ত তরে
তুমি কি গো স্নেহভরে
নীরবে নিস্তব্ধ বসি ভাব'নি আমায় ?

আমিই কি শুধু তোমা করেছি পাগল ?
তুমি এ হৃদয়ে এসে
মধুর—বিধুর হেসে
করোনি কি ক্ষুদ্র প্রাণ উন্মত্ত বিভল ?

তোমারে দেখিয়া শুধু আমারি কি সুখ ?
নিকটে বসিলে তব
তুমি কি ভোল'না ভব
বহেনা অমিয়-স্রোত ভরি' তব বুক ?

আমিই কি চাহি শুধু দেখিতে তোমায় !
বল দেখি প্রাণময় !
চাহে নাকি ও হৃদয়,
বিভলে হেরিতে তব প্রেম-প্রতিমায় ?

তুমিও যা' কর সখা আমি করি তাই—
তবু ভালবাসি ব'লে
দোষ দাও নানা ছলে,
চোর হ'য়ে সাধু তুমি—বলিহারি যাই !

নগেন্দ্রবালা সরস্বতী





# জীবন পথে

দূরে ছিনু, প্রাণপণ সাধনার ফলে
আনিলে নিকটে মোরে। কোন্ ইন্দ্রজালে
দেখেছিলে দেবপ্রভা মানবীর ভালে ?—
ঢেলে দিলে, অযাচিত, এ চরণ তলে
তোমার সর্ব্বস্ব ? শীত উন্নত অচলে
কঠিন তুষার ছিনু, ধরায় নামালে
গলাইয়া বিন্দু বিন্দু, দেখি শেষকালে
শক্ত নহি, শুভ্র নহি, পরিণত জলে ;
এ জলে তোমার তৃষ্ণা করো পরিহার
সমূলে সংহার করো মোর লাজ ভয় ;
অচেনা এদেশ, আমি লুকাইতে চাই
তোমার হৃদয় গেহে। কি কহিব আর,
ছুটিলে এ ইন্দ্রজাল, টুটিলে প্রণয়
মোর তরে নাহি আর দাঁড়াবার ঠাঁই। .

দূর হ'তে যবে মোরে ভালবাসা দিতে
বলেছি সহস্রবার,—করিনা প্রত্যয়
প্রেমের স্থায়িত্বে আমি ; কভু নাহি সয়
নর ভাগ্যে এত সুধা। কাতরে মাগিতে
নিত্য তুমি প্রেম মম, আমি শান্ত চিতে
ফিরায়ে দিতাম তোমা। কিসে যে কি হয়
কে বলিতে পারে কিন্তু। কালে পায় ক্ষয়
কঠিন পর্ব্বত দেহ শিশিরে বৃষ্টিতে।
তোমার প্রতিজ্ঞা ব্যর্থ করেছে আমার
বিজ্ঞতা ও অভিজ্ঞতা। একদা প্রভাতে
দুঃস্বপ্ন-পীড়িত চিত্ত, কি বেদনা ভরে
উঠিলাম ; বাহিরিতে খুলি গৃহদ্বার,
সম্মুখে দেখিনু তোমা ; হাত রাখি হাতে
পুছিনু—এসেছ পুনঃ এ জনেরি তরে ?

কহিলে—তোমারি তরে এসেছি আবার।
যত ফিরাইয়া দাও, হয় দৃঢ়তর
তত আকর্ষণ তব। নিরাশার পর
আবার জেগেছে আশা, ঠেলি অন্ধকার
জাগে যথা উষা নিত্য। দেখ চারিধার
কি আলোক, কি সঙ্গীত ; দেখ কি সুন্দর
জীবন তরঙ্গ রঙ্গ ! দুঃস্বপ্ন-কাতর
কে রহে দিবসে, ঢাকি আঁখি আপনার ?
এই শুভ্র দিবালোকে চল দু'জনায়
খুঁজি জীবনের সিদ্ধি। বিশাল জগৎ,
প্রেমের আনন্দ গীত, কর্ম্ম কোলাহল
সুখের দুঃখের স্রোত কত বহি যায়

পাশাপাশি। চল যাই ধরি প্রেমপথ
দুজনে লভিয়া প্রাণে দু'জনের বল।

*　　　*　　　*

কহিনু—সার্থক হোক্ তোমার প্রণয়
তুমি আপনারে দিয়া যদি সুখ পাও
আমাতে যা আছে যদি তাই শুধু চাও
তোমার অতৃপ্তি মোর অপুণ্য না হয়
তবে আমি ত্যজিলাম ভবিষ্যের ভয়।
বিশাল হৃদয় তব, যদি পারো তা'ও
কর গো বিশালতর, তাহে স্থান দাও
সব দোষে গুণে মোরে, হোক্ তব জয়।
বহু ভার বহে নারী, বহু কষ্ট সহে।
কেবল নিজের ভার দুর্ব্বহ তাহার,
এ বোঝা নামায়ে লও। চল মোর আগে
দেখাইয়া পথ মোর। যদি অশ্রু বহে,
ঢাকে আঁখি, করস্পর্শে করিও সঞ্চার
নব দৃষ্টি, দীপ স্পর্শে দীপ যথা জাগে।

*　　　*　　　*

শ্রীমতীকামিনী রায়





# বর্ষ-শেষে

তোমার সে প্রেম হতে যেটুকু পেয়েছে ক্ষয়
আজ আমি সেই টুকু চাই,
জেনেছি তা' এ জনমে আর ফিরিবার নয়,
আঁখি ভরি অশ্রু আসে তাই।
যে দিন গোলাপ ফুটে, সে দিনের শোভা তার
সে দিনের সৌরভ অতুল,
পরদিন নাহি থাকে, একথা অজানা কার?
তবু মনে করেছিনু ভুল।
মনে করেছিনু প্রিয়, অমর আত্মার প্রীতি
অক্ষয় মাধুর্য্যে ভরপূর,
মৃত্যু-পরিবর্ত্তশীল জড় জগতের রীতি
তাহা হতে রহে বহুদূর।
পৃথিবীর শত কবি লক্ষ লক্ষ কবিতায়
যে প্রেমের গুণ গায় কত,
সে প্রেম শুকায়ে যায়, নাহি জানিতাম হায়
বসন্তের ফুলটির মত।

—ত্যাগ—

শিল্পী—শ্রীচারুচন্দ্র রায়

"—ঘোমটা খসা'য়ে বাতায়ন থেকে
নিমেষের লাগি নিয়েছি মা দেখে
ছিঁড়ি মণিহার ফেলেছি তাহার
পথের ধূলারি 'পরে।"

রবীন্দ্রনাথ—

বর্ষ শেষে বড় দুঃখে লভিয়াছি এই জ্ঞান,
ঘুচিয়াছে অযথা গরব,
তাই, অবনত-মুখে মুছে ফেলে অভিমান,
বসে আছি পদতলে তব।
আজ যতটুকু পার ততটুকু দিও স্নেহ,
ততটুকু আদর সোহাগ,
এক দিন দিয়াছিলে সব ধন মন দেহ,
সমস্ত প্রাণের অনুরাগ।

শ্রীমতীকামিনী রায়





# সুখী

ভেবনা অভাগা মোরে
ভেবনা জনম-দুখী,
আমার সুখের কথা
শুন আজি বিধুমুখি !

চিরদিন পথে পথে
ফিরিয়াছি শ্রান্ত দেহ,
চাহেনি মুখের পানে
নিকটে ডাকেনি কেহ।

একেলা ফেলেছি অশ্রু
মুছেছি সে আঁখি জল,
রাখিতে তাপিত মাথা
মেলেনি কো তরুতল ;

চাঁদেতে ছিল না সুধা
উষাতে ছিল না হাসি,
ছিল না ফুলেতে শোভা
সঙ্গীতে অমিয়া রাশি !

হৃদয়ে ছিলনা টান
মরমে ছিল না আশা,
ছিল না আমার তরে
এক ফোঁটা ভালবাসা।

দাঁড়াতে মিলেনি ঠাঁই
কাঁদিতে মিলেনি বন
মিলেনি ব্যথার ব্যথী
ধরাতলে একজন!

অনাথ ভিখারী হেন
ফিরিয়াছি দোরে দোরে,
একটু আদরে কেহ
নিকটে ডাকেনি মোরে!—

সেধে সেধে কাছে গেছি
প্রাণ বিকাইব বলে,
নিঠুর সংসার হায়!
চরণে গিয়েছে দলে!

কি দারুণ সে আঘাত
কি যে হৃদি চূরমার!
কি বেদনা—কি যাতনা!
নহে তা' তো কহিবার!

এমনি অভাগা দেখি
তুমি ত্রিদিবের বালা
সাধিয়া লইলে কাছে
আঁচলে মুছালে জ্বালা

সে শুভ মাহেন্দ্র যোগ
জীবনে রয়েছে লেখা—
মানসে দেবতা-পূজা
স্বপনে স্বরগ-দেখা !

শুকানো পরাণ মম
ওই স্নেহধারা পেয়ে,
বরিষার দূর্ব্বাসম
আবার উঠিল ছেয়ে !

তোমার মমতা দয়া
তোমার সোহাগ প্রীতি
এ বুকে নীরবে ছিল
জাগায়ে অমিয় স্মৃতি !

অনন্ত অভাব মম
মূহূর্ত্তে পূরিয়া গেল,
শূন্য বুকে, মৃত বুকে
অমর জীবন এ'ল !

ভরে গেল মায়া ধরা,
পূরে গেল প্রাণ মন,
সে হ'তে হলেম আমি
সংসারের একজন !

আজি যদি তাঁই মোর
নাহি থাকে ধরাতলে,
আমারে জগত যদি
শত পদাঘাতে দলে ;

সুখ সাধ সব আশা
হয় যদি অবসান
শ্মশানে মিশিয়া যায়
সে পূরবী বীণা তান

তবু, ও অমর গাথা
এ পরাণ জুড়ি রবে,
তাতেই মরমে মম
অমৃত তুফান ব'বে !

জপিয়া তোমারি নাম
আনন্দে সকলি স'ব,
দেখেছি যে প্রেমময়ী
তাই পূজি সুখী হ'ব !

এ বুকে ও পূত গন্ধ
উথলিবে যতবার,
ততই হইব আমি
জগতের আপনার !

কেন ভাগ্যবান আমি
কেন আমি চিরসুখী
সে সুখের ইতিহাস
শুনিলে তো বিধুমুখি !

শ্রীমতীমানকুমারী বসু





# দেবতা

আমরা এ মাটির মানব,
আমাদের ছাই মাটি আশা,
সে দেবতা, স্বরগে নিবাস
স্বরগীয় তার ভালবাসা !

বোঝে না সে, উষ্ণ-অশ্রুজলে
একটি হৃদয় ভেঙে পড়ে,
বোঝে না সে, একটু হতাশে
একটি-সমস্ত প্রাণ মরে !

মানে না সে, মানবের স্মৃতি
এ জনমে মুছিবার নয়,
জানে না সে, মানবের প্রীতি
চিরদিন অমর অক্ষয়

বোঝে না এ দু'দিনের দেশে
মানব কেমনে আত্মহারা,
জরা মৃত্যু মাখা ধরাতল
তবু তায় কত সৃষ্টি ছাড়া !

তাই সে সাধিলে নাহি আসে
কহে না স্নেহের দুটো কথা,
মোছে না'ক নয়নের জল,
শুনাইয়ে আশার বারতা !

দিলনা সে একদিন তরে
এক ফোঁটা আদর করিতে,
কত চাহে নরের হৃদয়
দেবতা সে পারে না বুঝিতে !

তার তরে ফুলমালা গাঁথি,
হায়, তা' যে নীরবে শুকায়,
তার তরে নিত্য ঘর বাঁধি
সে ঘর বাতাসে পড়ে যায় !

মোরা থাকি মাটির জগতে,
সে লুকি' স্বরগ পুরে রয়—
তাও বুঝি রহে সচকিতে,
হেথার বাতাস পাছে বয় !

সুখদা শ্যামলা বরষায়
তার কারে নাহি পড়ে মনে,
শরতের সোনার সন্ধ্যায়
সে কিছু ভাবে না নিরজনে !

থাক্ সে দেবতা হ'য়ে থাক্,
তার সুখে জনমের সুখ,
দেবতা সে 'দেবতা' হয়েছে
ভাবিতে উথলে পোড়া বুক !

তারি নামে দগধ পরাণ
আজিও রয়েছে পাপদেহে,
আমি যে আজিও 'আমি' আছি
সে তাহারি অশরীরী স্নেহে !

সেই নাকি অমর-কিরণ
আমারে মাখিয়া দিবে যবে,
ভুলি শোক তাপ অভিমান
আমারো দেবত্ব লাভ হবে !

শ্রীমতীমানকুমারী বসু





# তুমি থাক আকাঙ্ক্ষা আমার !

তুমি থাক আকাঙ্ক্ষা আমার !
　　শিশু যেন করে সাধ
　　নিত্য সে সুন্দর চাঁদ
মিটে নাক' বাসনা তাহার
　　তুমি থাক তেমতি আমার

তব লাগি উথলিয়া
নিয়ত উঠুক হিয়া,—
　　চিরদিন শ্রান্তি ক্লান্তি হীন,
　　চাহিনেক' মিলন দু'দিন !

আধ-ফোটা পদ্মফুল
বৃন্তপরে দুলু-দুল্‌—
　　তরঙ্গের রঙ্গে অনিবার,
　　তুমি থাক তেমতি আমার !

আমি তোমা ঘিরে ঘিরে
বেড়াইব চির ঘুরে
মধুর গুঞ্জনে ভরি দিব চারিধার
তুমি থাক আকাঙ্ক্ষা আমার !

-তুমি মোর হয়ো না পাবার,
তাহে নিতি নবস্থর
উঠিবেনা স্থমধুর
বাজিবে না সারঙ্ আমার

বেড়ি বেড়ি বিবর্ত্তন
ঘোরে যথা গ্রহগণ
ঘুরুক সহস্র সাধ তব চারিধার,-
তুমি মোর হয়ো না পাবার !

তৃপ্তির সঙ্কীর্ণ কূপে
মিলনের কাষ্ঠ-যূপে
কে পারে তোমারে ফেলে করিতে সংহার,
এমন হৃদয়হীন হৃদি আছে কার ?
তুমি মোর হ'য়ো না পাবার !

সঙ্কীর্ণ তৃপ্তির মাঝে
তোমার কি বাস সাজে ?
অতৃপ্তি অনন্ত-ভূমি রাজত্ব তোমার ;
দূরে থেকে প্রদানিব কর অনিবার ; —
তুমি থাক আকাঙ্ক্ষা আমার।

গিরীন্দ্রমোহিনী দাসী





# অপবাদ

তোমাতে আমাতে আছে কি মিলন
জানিনা মূলে !
অথচ সকলে তুলে দেছে কথা,
মৃদু মর্ম্মরি' কহে লতা পাতা,
ইঙ্গিতে ছলে ;—
তোমাতে আমাতে আছে কি মিলন
জানিনা মূলে !

গুঞ্জরি' কেহ কহে কাণে কাণে,
কুহরিয়া কেহ গাহে বনে বনে,
তাই কভু আসে সংশয় মনে—
—আপনা ভুলে,
তোমাতে আমাতে আছে কি মিলন
জানিনা মূলে !

হেরিলে তোমার অপরূপ হাসি
মোর দলগুলি ফুটে সে বিকাশি,—
দিকে দিকে ছুটে সৌরভ রাশি
সমীরে বুলে,—
তোমাতে আমাতে আছে কি মিলন
জানিনা মূলে !

তোমার হাসিতে হাসিয়া আকুল
হয় না কি বনে শত বন ফুল,
শত বন বীথি, জাগে না কি নিতি
—শত বিহঙ্গম গাহে না ?
জগৎ কি তোমা চাহে না !
মুদিত নয়নে, তাই ভাবি মনে
আপনা ভুলে,—
তোমাতে আমাতে ছিল কি মিলন,
কখনো মূলে !

গিরীন্দ্রমোহিনী দাসী





# পেয়েছি

তোমারে আমি রেখেছি বুকে
সুখের তরে নয়,
তোমারে আমি পেয়েছি দুখে
দুখেরে করি জয়!

আকাশ ছেপে তোমার প্রীতি
বাতাস সম আসে
শীতলি' মম চিত্ত নিতি
বিচরে প্রাণ-বাসে!

আসে গো সুখ, দুঃখ দলি
চাহিনে আমি তারে;
বিকাশে নব প্রীতির কলি
সুরভি মধ্য-ভারে।

এ দেহ প্রাণ, তোমার কাছে
দিয়াছি স'পে আমি,
আমার গানে জড়ায়ে আছে
তোমার সুর স্বামী !

এপারে কভু পাবনা আমি !
যেদিন মম সাঁঝে—
ওপারে যাব, জীবন স্বামী !
উদিবে হৃদিমাঝে ।

দোঁহের প্রীতি-অভিজ্ঞানে
চিনিব দোঁহে ত্বরা,
তৃপ্ত মোরা হইব, পানে
অমৃত চিত-ভরা !

অনঙ্গমোহিনী দেবী





# বঙ্গবধূ

মূর্ত্তিমতী নব প্রেম, সলাজ সুন্দরী
ষোড়শী কিশোরী বালা উষার প্রতিমা,
লুক্কায়িত গৃহকোণে ; বধূ-রূপ ধরি
বঙ্গ-অন্তঃপুর মাঝে বদ্ধ মধুরিমা।
ঘোমটায় আবরিত অনিন্দ্য আনন,
অবনত আঁখিপাতা কমলের দল ;
বেড়ি মণিবন্ধ দুটি কনক-কঙ্কণ
জাগাইছে অনুক্ষণ পতির মঙ্গল।
রাঙ্গা-লজ্জা-বস্ত্রে ঢাকা চম্পকবরণ
সুগোল কোমল চারু পূর্ণ-তনুখানি,
নিশবদ পদক্ষেপে করে বিচরণ ;
শুনিতে পায় না কেহ অধরের বাণী !
স্নেহ-বন্দী, চির-রুদ্ধ গৃহের মাঝারে ;
লক্ষ্মী লুকাইয়া যেন বরুণ-আগারে।

বিনয়কুমারী বসু



## স্বর্গের-স্বপন

হে সুন্দরি! সেই দিন বসন্ত প্রভাতে
মন-প্রাণ-অন্ধ-করা সুবাসিত রাতে
ঝলসিলে আঁখি মোর পরশিলে মন!
অবাক অন্তর তোমা করিল বরণ!—
ভালো ক'রে দেখে নাই, করেনি জিজ্ঞাসা
প্রেমাতুর প্রাণ, দিয়া সর্ব্ব ভালবাসা,
সেই দিন, সর্ব্ব কাজে চিত্ত আনমনা,
করেছে করেছে শুধু তোমারি অর্চ্চনা।
আর সেই, সেই দিন বসন্ত বাতাস,
আপন আবেগে পূর্ণ নিশীথ আকাশ,
চন্দ্রালোকে আলোকিত সকল ভুবন,
স্বপ্নালোকে আলোকিত আমার এ মন!—
অর্দ্ধ-নিমীলিত নেত্রে মনে হ'ল মোর
স্বর্গ-হতে নেমে এলে!

জগতের ঘোর
ঢাকিলে স্বর্গের করে ! গরবী পরাণ
করিল পূজার লাগি পুষ্প-অর্ঘ্য দান !
সব মনে নাই, শুধু মনে আছে মোর,
উজ্জ্বল অধর তব অবাক বিভোর,
চরণে পরশি যেন অজানিত দেশ !—
নূতন রাজ্যের মাঝে আশ্চর্য্য অশেষ !
রহস্য-মধুর হাসি ! কৌতুকে অপার
পরিপূর্ণ দুই নেত্র ! প্রতি পত্রে তার
বিস্তারিত স্বর্গ-ছায়া স্বরগের পথ
নিতান্তই স্বরগের ভাবিনু সে মুখ !

তারপর গেছে দিবা, গেছে নিশা কত।
গিয়াছে স্বপন প্রায় আশা শত শত—
প্রভাতের মুক্ত বায়ু, শ্রান্ত রজনীর
অলস অঞ্চল-গন্ধ সুরভি সমীর,
এ মোর পরাণ 'পরে। সুখে দুঃখে শোকে,
পরিম্লান ধরণীর মলিন আলোকে,
সম্পূর্ণ আঁধারে কভু, এ মোর জীবন
কত দীর্ঘ দিবানিশি করেছে যাপন।
হে মোর প্রভাত-পুষ্প, হে অপরিচিতা।
হে আমার যৌবনের পূর্ণ-প্রস্ফুটিতা।
হে মোর মানস-স্বর্গ, হে স্বপ্ন-চঞ্চলা,
হে মোর চঞ্চল চিত্তে চির অচঞ্চলা।
হে আনন্দ নিখিলের। হে শান্ত রঙ্গিণি।
হে আমার যৌবনের স্বপন-সঙ্গিনী।

হে আমার আপনার! হে আমার পর!
হে আমার বাহিরের! হে মোর অন্তর—
হে আমার—হে আমার চির-মর্ম্মময়!
আজ পাইয়াছি তব সত্য পরিচয়!
আছিলে গোপনে মোর মন-অন্তঃপুরে
আমারি বাসনা, মোর এ পঞ্জর জুড়ে!
যেমনি বাজানু বাঁশি, সলাজ চরণে—
বাহিরিলে—দাঁড়াইলে—অপূর্ব্ব ধরণে,—
চরণে প্রস্ফুট পুষ্প, মস্তকে গগন!—
আমি অন্ধ দেখেছিনু স্বর্গের স্বপন!

চিত্তরঞ্জন দাশ





# তুমি ও আমি

আমার এ প্রেম মোর চিত্ত হ'তে এসে,
তোমারি লাবণ্য মাঝে নিত্য খেলা করে,
কৌতূহল-দীপ্ত আঁখি, সুখশ্রান্তি শেষে,
আবার তোমারি বক্ষে ঘুমাইয়া পড়ে!
আমার আকাঙ্ক্ষা সখি! পতঙ্গের মত
দিবসে নিশীথে শুধু দগ্ধ হতে চায়,
ঢলিয়া পড়িছে তব সর্ব্বাঙ্গে সতত,
অতৃপ্তের তৃপ্তি লাগি উন্মত্তের প্রায়!
আমার এ মন সখি! মুগ্ধ কবি সম,
সর্ব্বদা করিছে শত সঙ্গীত রচনা,
গাঁথি গাঁথি সুখ দুঃখ পুষ্প অনুপম,
আপনি চরণে তব ঢালিছে আপনা!
তুমি আমি কাছে তবু দূরে দূরে থাকি,
দুজনার মাঝে এক দীপ জ্বেলে রাখি!

চিত্তরঞ্জন দাশ



# বিকাশ

ওহে সুন্দর মম অন্তরে
একি উচ্ছ্বাস নব,
একি আকুল পুলক হিল্লোল প্রিয়
নব সঙ্গীত রব !

আজি মধুময় ধরা শোভা সৌরভে ভরা
নিভৃত আমার কুঞ্জ কুটীরে
আজি কি মহোৎসব !

বিকশিত আজি নব গৌরবে
হৃদয় কমল মম,
তাই উচ্ছ্বসি যেন উঠিছে প্রাণের
লাবণ্য নিরুপম।

নবীন ভাবনা কত ফুটে উঠে অবিরত
চেয়ে আছে তব প্রেমালোক তরে
সূর্য্যমুখীর সম।

কতদিন হায় জেগেছো রজনী
কতনা বিষাদভরে,
তবু পারনি বুঝিতে মোরে কতশত
ব্যগ্র প্রশ্ন করে' !

কত নব ভালবাসা আবেগ পূর্ণ ভাষা
লজ্জা কাতরা বালিকার কাছে
বিফলে গিয়াছে মরে।

আজি ফেলে দিব তুচ্ছ জীর্ণ
হীন লাজ আচরণ,
তুমি এস, হৃদয়েশ, হৃদি মন্দিরে
হৃদি-মন্থন ধন !

গোপন মরম মম দেখ অন্তরতম !
দেখ, কোন্ পদে সঁপিয়াছি আমি
তরুণ জীবন মন !

মৌন মূঢ় সে বালিকা চিত্তে
দেখ, কি মত্ত আশা !
আজি মিটাতে চাহে সে প্রেমতৃষা তব
ঢালি চির ভালবাসা !

চাহেসে পরাণ খুলে কহিতে শ্রবণ মূলে
যুগে যুগে যত প্রণয়িণীগণ
কহিয়াছে প্রেমভাষা !

ওহে বাঞ্ছিত! দেখ, আজি মোর
একি ব্যাকুলতা নব!
চাহে ক্ষুদ্র হৃদয় পুরাইতে তব
আশা আকাঙ্খা সব!

রেখেছি বক্ষ ভ'রে সান্ত্বনা তব তরে,
ওগো অতৃপ্ত আছে এ হৃদয়ে
সর্ব্ব তৃপ্তি তব।

—রমণীমোহন ঘোষ



# সন্ধ্যা

যে গান গাহিয়া গেল পাখী, সে গান কি তব আবাহন,
অথবা সে বিরাম সঙ্গীত, দিবসের মর্ম্মোচ্ছ্বাস-গাথা ?
তোমারি কি মুখ চেয়ে চেয়ে, ফুল ওই ত্যজিল জীবন ;
অথবা সে নারিল সহিতে, ভ্রমরের বিরহের ব্যথা ?
অলির পাখার ছায়ে বসি' সমীর গাহিতেছিল গান;
তোমারে পাইয়া বুঝি এবে, নাচিয়া বেড়ায় চারিপাশ ?
অথবা সে নেহারি' নিকুঞ্জে, কুসুমের দেহ অবসান,
ছিন্নদল বুকেতে লইয়া, ফেলিতেছে আকুল নিশ্বাস !
মুরছিয়া পড়িল নলিনী, কেঁপে ওই উঠিল সরসী,
তোমারে হেরিয়া বুঝি রবি, চলে গেল রক্তিম নয়ন ?
এলায়ে পড়েছে তব কেশ, উড়ায়ে' চলেছো তমোরাশি,
তপনে পিছনে রাখি বুঝি, যাবে ব'লে ত্বরিত গমন ?
তুমি কি গো পূরব তোরণে রাখি শুভ কণক কলসি
কুমার অরুণে কোলে ল'য়ে, ঊষা হ'য়ে ছড়াবে কিরণ ?

—রসময় লাহা

—বর্ষা-মঙ্গল—

শিল্পী—শ্রীপূর্ণচন্দ্র চক্রবর্ত্তী

"—কোথা তোরা অয়ি তরুণী পথিক-ললনা
জনপদ বধূ তড়িৎ-চকিত নয়না।
মালতীমালিনী কোথা প্রিয় পরিচারিকা
কোথা তোরা অভিসারিকা—!"

—রবীন্দ্রনাথ



# নিষ্ফল

চাহিনা তোমার অশোক চাহিনা,
চাহিনা বকুল-মালা,
চাহিনা মধুপ-মধু-ঝঙ্কৃত
কুসুম-কুঞ্জ-শালা ;

চাহিনা মালতী-বল্লী-বিতানে
পত্রের শেজ পাতা,
পিক-রবাকুল ফাগুন যামিনী
জ্যোস্না-মদির-মাতা

একবার শুধু দেখিবার আশে
পথে শত আনাগোনা,
চাহিনাক আর কাণ পেতে তার
নূপুরের ধ্বনি শোনা ;

চাহিনাক আর চক্ষে আশার,
ইন্দ্রধনুর আঁকা,—
শেষ হয়ে যাক্ বক্ষ-আড়ালে
বেদনা ঢালিয়া রাখা

হে নব বরষ, রুদ্র-পরশ
এবার দাওগো ঢালি,
বেণু-বীণা সব করিয়া নীরব,
তোল কালাগ্নি জ্বালি

মুগ্ধ মনের মোহ করিবার
বিফল মন্ত্র যত—
জীর্ণ দীর্ণ চূর্ণ হউক
ভস্মেতে পরিণত!

গগনের নীল নিছিয়া মুছিয়া
দাও গো অনল জ্বালি
কাল-বৈশাখী করুক নৃত্য
বাজায়ে বজ্র-তালি।

চঞ্চল তার চরণ আঘাতে—
টুটিয়া হউক লয়,
সারা জীবনের বক্ষে লুকান
নিষ্ফল সঞ্চয়।

বরষে বরষে যত আশা, আর
দুরাশা নিরাশা যত—
বজ্র-আঘাতে হউক দীর্ণ
দগ্ধ ভস্ম হত।

সাধের কুলায় ভাঙ্গিল এবার,—
বিহঙ্গ পাক্ ছুটি,
কালের বক্ষে মিলাক তাহার
আর্ত্ত রোদন লুটি !

জগদিন্দ্রনাথ রায়



# পদপ্রক্ষালন

বেদনা যত পেয়েছি ওগো ;
রয়েছে বুকে গাথা,—
নীরবে তার সকল গুলি
নিয়েছি পেতে মাথা ;
বুকের যত শোনিত-ধারা,
নয়ন-পথে ঝরে—
কলস ভরে' রেখেছি সব
সাজায়ে তব তরে।
পাখালি পদ, হিয়ার পরে
ব'স হে বঁধু মোর,
তোমার পদ-পরশ যাচি
করিয়া করযোড় ;
ভাবিগো বঁধু, দুখের ঘায়ে
কঠিন মোর হিয়া,
বাজে বা ব্যথা তাহার পরে
কোমল পদ দিয়া !

জগদিন্দ্রনাথ রায়



# গীতলক্ষ্মী

প্রেম, তুমি জন্মে জন্মে সঙ্গ নিলে মোর
সঙ্গীতের বেশে,
জন্মান্তর-স্মৃতি তাই ফুটিছে বাঁশীতে
নিমেষে নিমেষে।

তুমিও ছাড়নি মোরে, আমিও ছাড়িনি,
প্রেমেরি এ ধারা!
দুজনে বেড়াই নেচে দুঃখের জগতে
মদে মাতোয়ারা।

তরঙ্গিত ধ্বনি-সিন্ধু তোলে তল হ'তে
রমার মুরতি;
বেজে উঠে ভাব রাজ্যে দেউলে দেউলে
মঙ্গল আরতি;

তুমি আর আমি করি কি যে সুধা পান,
কেহ নাহি জানে;
আশে-পাশে এ সংসারে ধু ধু চিতা জ্বলে
ভাবের শ্মশানে!

স্বজন-প্রত্যূষে বিশ্ব কেবলি আঁধারে
করিত কি বাস ?
বাঁশী নাই, হাসি নাই, ছিল বক্ষে ধরি
চির সর্ব্বনাশ ?

কবে তুমি প্রীতি-লক্ষ্মী, এলে পুষ্পরথে
আলোকি ভূতল ;
হাসিল উদ্ভিদ-রাজ্য ! ভাসিল সরিতে
শত শতদল ;

ভৃঙ্গ-বঁধু গুঞ্জরিয়া ভৃঙ্গবধূ পদে
সঁপিল পরাণ ;
স্তব বাঁধি কোকিলারে উতলা কোকিল
করিল আহ্বান ;

ছেয়ে গেল ছন্দ-গীত দেখিতে দেখিতে
বিশ্ব-চরাচরে ;
জাগি ছন্দহীন কবি অনাদৃত বাঁশী
তুলি নিল করে।

সেই মহোৎসবে মাতি সত্যসিক্ত প্রাণে
তরুণ উচ্ছ্বাসে
শূন্য মন্দিরের দ্বার তূর্ণ মুক্ত করি
ছিনু কার আশে !

সে যে তুমি, হে জাগ্রত প্রণয় দেবতা,
এলে মোর ঘরে
বিকাশি এ হৃদিপদ্ম তব সুকুমার
পাদপদ্মভরে !

সাধকের সুধা-স্বপ্নে জন্ম নিলা বুঝি
প্রীতির আধার ;
করুণা কোমল আঁখি, ওষ্ঠে সদা-হাসি,
কণ্ঠে গীতিধার !

কবে জেনেছিলে মোর অজ্ঞাত-বেদনা
তব লাগি, প্রিয়া !
তাই মধু-মূর্ত্তি ধরি পশিলে সেদিন
পূর্ণ করি হিয়া।

প্রথম মিলন-মোহে ছিনু যবে দোঁহে
মৌন, মুগ্ধ, মূক,
ছিল কাছে কৌতূহলী অদৃশ্য প্রকৃতি
বুঝি জাগরুক !

সে লিখিল বসি বসি মোদের কাহিনী
সহস্র রূপকে,
বনে বনে ফুলে ফুলে গগনে গগনে
মেঘের স্তবকে।

রচিনু আমার ছন্দে সে মধু মিলন,—
মনে পড়ে বালা ?
সঙ্গীতের পুরস্কার দিলে শেষে গলে
তব কণ্ঠমালা !

চক্ষু ভরি এল নেশা, কণ্ঠ ভরি তৃষা,
বক্ষ ভরি তাপ ;
বাঁশরীর রন্ধ্রে রন্ধ্রে ভরিয়া উঠিল
প্রেমের প্রলাপ !

শ্রীপ্রমথনাথ রায়চৌধুরী



# তাজ

প্রথম প্রণয় সম শুভ্রশির অভ্রে তুলি আজ
মর্ম্মের মর্ম্মর ! এই তাজ ?
না, এ কোন বিরহী দেওয়ানা—
রাখিবারে প্রেমের নিশানা
খুলে' খুলে' বুকের পাঁজর,
জমাইয়া অশ্রুর সাগর
মর্ম্মরের ইন্দ্রজাল ক'রেছে নির্ম্মাণ ?
বার বার স্তব্ধতারে চিরে
দেহহীন লেহ কাঁদে ফিরে
হো হো, মেরা জান্, মেরা জান্ !

রূপসী বিধবা যেন ব্যর্থ রূপে বৃথা পায় লাজ
তুমি কিগো তারই ছবি, তাজ ?
গম্বুজে গম্বুজে ছায়া-পরী
শুয়ে আছে মায়া রূপ ধরি'
মহলে মহলে ঘুরি ঘুরি
খোঁজে কারে বিরহিণী হুরী ?

বিপত্নিক পারাবত গায় তার গান !
নিখিলের প্রিয়াহীন প্রিয়
শ্বাসে—পিয়ে বিষাক্ত অমিয়—
হো হো মেরা জান্, মেরা জান্ !

দেখি, দেখি, ফিরে ফিরে দেখি তোরে তাজ !
স্মৃতি রাজ্যে রাজ অধিরাজ !
পাথর না কাতর কাহিনী ?
হেথা বুঝি রাধা বিরহিণী
কালো ব'লে কালিন্দীর গায়
গৌর তনু মিশাইতে—হায়,
পাথার শুকায়ে হ'লো যাদুর পাষাণ !
না, এখানে উন্মাদ ফরহাদ্
করিতেছে মৌন আর্ত্তনাদ !—
হো হো, মেরা জান্ মেরা জান্ !

রৌদ্র মাখে শ্মশান বিভূতি, জ্যোৎস্না দেয়
বাসরের সাজ
হে শোকের চারু কারু কাজ !
পাষাণের যতুগৃহখানি
জ্বালাইয়া যায় উষারাণী
ভাঙ্গি ভাঙ্গি সোনার সবিতা
সন্ধ্যাবর্ণে গড়ে স্বর্ণ-সীতা,
প্রিয়ার প্রতিভূ রাখে প্রণয়ের মান !
বুকে নিতে মায়ার সে হেম
বাহু পাতি ডাকে দীর্ণ প্রেম !—
হো হো মেরা জান্, মেরা জান্ !

অন্ধ-প্রীতি পদ্মগন্ধ প্রতি শিলা মাঝ—
ধবলের স্বপ্ন তুমি তাজ!
অরসিকে করিছ রসিক,
অপ্রেমিকে করিছ প্রেমিক,
বর্ব্বর ফিরিছে হ'য়ে গুণী
মুনি হ'য়ে ফিরে যায় খুনী,
কি মধুর, কি বিধুর, বঁধুর আহ্বান!
ছবি না, এ কবির নন্দন?
নেশা, না, এ কবির ক্রন্দন?
হো হো, মেরা জান্, মেরা জান্!

একেলার পূজা-মঠ সর্ব্বঘটে করিছে বিরাজ!
প্রেমের বিজয়-ধ্বজা তাজ,
নির্ম্মাইল অপূর্ব্ব প্রণয়ী
অভিজ্ঞান সর্ব্বকাল জয়ী!
ধ্বংস হোক্ সুন্দর কবর,
চূর্ণ হোক্ মর্ম্মর বাসর,
প্রিয়ারে জিয়ালো তার হিয়ার রসান!
তবু কাঁদে কায়া, না ও ছায়া
বিশ্বময় হারাইয়া জায়া?—
হো হো মেরা জান, মেরা জান!

শ্রীপ্রমথনাথ রায় চৌধুরী।





# শক্তি-সঞ্চার

তব, চরণ-নিম্নে, উৎসবময়ী শ্যাম ধরণী সরসা ;
উর্দ্ধে চাহ, অগণিত-মণি-রঞ্জিত-নভো-নীলাঞ্চলা,
সৌম্য-মধুর-দিব্যাঙ্গনা, শান্ত-কুশল-দরশা।
দূরে হের চন্দ্র-কিরণ-উদ্ভাসিত গঙ্গা,
নৃত্য-পুলক-গীতি-মুখর-কলুষ-হর-তরঙ্গা ;
ধায় মত্ত-হরষে সাগরপদ-পরশে,
কূলে কূলে করি পরিবেষণ মঙ্গলময় বরষা।
ফিরে দিশি দিশি মলয় মন্দ, কুসুম-গন্ধ বহিয়া,
আর্য্য-গরিমা-কীর্ত্তি-কাহিনী মুগ্ধ জগতে কহিয়া,
হাসিছে দিগ্‌বালিকা, কণ্ঠে বিজয়-মালিকা,
নবজীবন-পুষ্পবৃষ্টি করিছে পুণ্য-হরষা।
ওই হের, স্নিগ্ধ সবিতা উদিছে পূর্ব্ব-গগনে,
কান্তোজ্জ্বল কিরণ বিতরি' ডাকিছে সুপ্তি-মগনে ;
নিদ্রালস-নয়নে, এখনো রবে কি শয়নে ?
জাগাও বিশ্ব, পুলক-পরশে, বক্ষে তরুণ ভরসা।

শ্রীরজনীকান্ত সেন



# নির্ভর

তুমি, নির্ম্মল কর, মঙ্গল-করে
মলিন মর্ম্ম মুছায়ে ;
তব, পুণ্যকিরণ দিয়ে যাক্, মোর
মোহ-কালিমা ঘুচায়ে

লক্ষ্য-শূন্য লক্ষ বাসনা
ছুটিছে গভীর আঁধারে,
জানিনা কখন-ডুবে যাবে কোন্
অকূল-গরল-পাথারে।

প্রভু, বিশ্ব-বিপদ-হন্তা,
তুমি, দাঁড়াও রুধিয়া পন্থা,
তব, শ্রীচরণ-তলে নিয়ে এস, মোর
মত্ত-বাসনা গুছায়ে।

আছ, অনল-অনিলে, চিরনভোনীলে,
ভূধর-সলিলে, গহনে,
আছ, বিটপি-লতায়, জলদের গায়,
শশী-তারকায়, তপনে,

আমি নয়নে বসন বাঁধিয়া,
ব'সে, আঁধারে মরিগো কাঁদিয়া ;
আমি, দেখি নাই কিছু, বুঝি নাই কিছু,
দাও হে দেখায়ে বুঝায়ে।

রজনীকান্ত সেন



# বিশ্বাস

কেন বঞ্চিত হব চরণে ?
আমি, কত আশা ক'রে বসে আছি,
পাব জীবনে, না হয় মরণে !
আহা, তাই যদি নাহি হবে গো,—
পাতকি-তারণ-তরীতে, তাপিত
আতুরে তুলে' না লবে গো ;
হ'য়ে, পথের ধূলায় অন্ধ,
এসে, দেখিব কি খেয়া বন্ধ ?
তবে, পারে ব'সে, 'পার কর' ব'লে, পাপী
কেন ডাকে দীন-শরণে ?
আমি শুনেছি, হে তৃষা-হারি !
তুমি, এনে দাও তারে প্রেম-অমৃত,
তৃষিত যে চাহে বারি ;
তুমি, আপনা হইতে হও আপনার,
যার কেহ নাই, তুমি আছ তার ;
একি, সব মিছে কথা ? ভাবিতে যে ব্যথা
বড় বাজে, প্রভু, মরমে !

রজনীকান্ত সেন



# আবাহন

অমনি এস গো তুমি হৃদয় নন্দনে
বিগলিত নীলাম্বরে' স্নানার্দ্র বসনে।
নাহি কোন লাজ হেথা, নাহি কোন ভয়,
এ আমার অন্তরের নিভৃত নিলয়!
হেথা তুমি রাণী শুধু নিজ মহিমায়,
নহ কেহ' বাহিরের বসন ভূষায়।
বাহুপাশে বাঁধা রবে কনক বন্ধনে
দু'টি প্রাণ দু'জনার ঘন আলিঙ্গনে।
বহিয়া আসিবে ওই বক্ষতল হ'তে
আতপ্ত যৌবন তব তপ্ত স্বর্ণ স্রোতে
এই বক্ষ মাঝে, এই হৃদয়ের 'পরে,
উছসি' উঠিবে হিয়া নবরাগ ভরে।
এস তবে, অয়ি প্রিয়ে, অয়ি অবন্ধনে,
লাজ ভয় ত্যজ আসি' মর্ম্ম নিকেতনে।

বলেন্দ্রনাথ ঠাকুর





# অবসান

হে মোর সঙ্গীত, তোর পতঙ্গের প্রাণ
এক বসন্তেই শুধু হ'ল অবসান।
এক বেলা নৃত্য শুধু এক বেলা গান,
ছড়ায়ে রঙীন পাখা কুসুমে শয়ান।
একটুকু স্বর্ণরেণু, পুষ্পপরিমল,
একটুকু রবিকর, শিশিরের জল,
কিছুক্ষণ খেলাধূলা মুগ্ধ অভিনয়,
তারপরে দিনশেষ—আর বেশী নয়।
রে স্বল্পায়ু, তাহে তোর কোনো খেদ নাই,
যে পারে অমর হ'তে হোক্ না সে, ভাই,
বৃদ্ধ যশ, উচ্চাসনে বসি' তার পাশে
চিরকাল বেঁচে থাকা, মহা লাঞ্ছনা সে!
তার চেয়ে ঢের ভাল, ছড়াইয়া পাখা
খেলা শেষে কুসুমের বক্ষে মরে' থাকা।

বলেন্দ্রনাথ ঠাকুর



# ভুল

আমারি এ ভুল, বন্ধু, আমারি এ ভুল ;—
সে যে ছিল বরষার কূটজ কুসুমহার,
শরতে সোনার ক্ষেতে শেফালির তুল ;
হেমন্তে কুন্দের হাস বসন্তে বেলার বাস
নিদাঘে অপরাজিতা এলায়িত চুল ;—
আমারি এ ভুল, বন্ধু, আমারি এ ভুল !

আমারি এ ভুল, বন্ধু, বলি শতবার,—
সর্ব্বস্ব ফেলিয়া পাছে সে যবে আসিত কাছে
গললগ্নীকৃতবাসে করি নমস্কার,
তুই করে কৃতাঞ্জলি, ‘প্রেম ভিক্ষা দেহ’ বলি
দাঁড়াইত মূর্ত্তি যেন দীন দীনতার,
ভাবিতাম মনে মনে আমি ধনী যেই ধনে
সে যে পূর্ণ সফলতা কম-কামনার,
শত সুষমার খনি সে যে কোহিনুর মণি
সোহাগে ধরিবে শিরে রাণী অলঙ্কার ;
একি বিড়ম্বনা হায় ! ভিখারিণী তারে চায় !
এমনি নিলাজ বটে আশা তুরাশার !

আমারি এ ভুল, বন্ধু, বুঝেছি এখন,—
কে জানিত সেই দিন, দীন হ'তে আমি দীন
বুকে পোরা সর্ব্বনাশী হোম হুতাশন ;
চির নিশি দিনমান শিখা যার লেলিহান
রস রক্ত মাংস মেদ করে বিদাহন ;
কে জানিত অবশেষে ক্ষুধার্ত্ত কাঙাল বেশে
সর্ব্বশূন্য অকিঞ্চন অনাথ মতন,
দীর্ণ শত বজ্রাঘাতে, এ হৃদয় লয়ে হাতে
ধরার দুয়ারে হবে করিতে ক্রন্দন ;
আমারি এ ভুল, বন্ধু, বুঝেছি এখন !

আমারি এ ভুল, বন্ধু, লইনু মানিয়া ;
কেমনে জানিব হায় পরিহরি অলকায়
মায়াবলে মানবীর মূরতি ধরিয়া ;
দীনা ভিখারিণী বেশে, ধরার কুটীরে এসে
অলকার লক্ষ্মী মোরে যাবে যে ছলিয়া ;
কেমনে জানিব তবে সেই যাচনার রবে
চিরসুখ বরদান ছিল লুকাইয়া ;
স্বর্গের সম্পদে তাই উপেক্ষা করেছি ভাই
ভেঙেছি মঙ্গলঘট চরণে ঠেলিয়া,—
আমারি এ ভুল, বন্ধু, লইনু মানিয়া !

আমারি এ ভুল, বন্ধু, বলি আর বার ;—
সব গর্ব্ব অভিমান চূর্ণ আজি শতখান
শূন্য ঘরে রিক্ত আত্মা করে হাহাকার ;
বিশাল বিশ্বের পাট ধূ ধূ ধূ মরুভূ-মাঠ
হু হু হু অবাধ বায়ু বহে অনিবার ;

বাস-গৃহে করি থানা পিশাচে দিতেছে হানা
অদৃষ্টের অট্টহাসে কাঁপে চারিধার ;
ঢাকিয়া শবদ সব সদা 'দেহি দেহি 'রব
উচ্চকণ্ঠে আর্ত্তনাদ চির বুভুক্ষার,—
আমারি এ ভুল, বন্ধু বলি শতবার।—

আমারি এ ভুল, বন্ধু, বুঝিনু এখন,—
ছিঁড়িয়া কনকপট ভাঙিয়া মঙ্গলঘট
করিতেছি কাষ্ঠ লোষ্ট্রে দেবতা পূজন ;
দারুণ অবজ্ঞা ভরে দূর করি কমলারে
কামরূপা কুহকীর চরণ বন্দন !
সে ছিল শঙ্কিত গতি হরিণী বেপথুমতী
এ যে প্রলয়ের বহ্নি বাড়বা ভীষণ,
সে ছিল জগত-ধাত্রী, স্বর্ণসীতা সুখদাত্রী,
এ যে শুষ্ক সূর্পনখা সর্ব্ব অলক্ষণ,
আমারি এ ভুল, বন্ধু, বুঝিনু এখন !

আমারি এ ভুল, বন্ধু, আমারি এ ভুল,
কেন না শুনিনু কানে সে বচন বীণা-গানে ?
সেই প্রেম-মন্দাকিনী কুলু-কুলু-কুল ?
কেন না দেখিনু হায়, সে আনন সুষমায় ?
ধরাতলে কোথা আছে তার সমতুল ?
জীবন-মন্থন-সার মোহিনী সে অমরার
সকল সুখের উৎস প্রণয়ের মূল !
তাই ভাবি—প্রাণ দিলে প্রাণের সর্ব্বস্ব দিলে
আর কি মেলেনা সেই ত্রিদিবের ফুল ? –
আমারি এ ভুল, বন্ধু, আমারি এ ভুল।

নিত্যকৃষ্ণ বসু

# প্রেম-লিপি

বৈশাখী প্রভাতে যবে কুহুরিত কুহুরবে
ভরিবে চম্পক বাসে বসন্তের বাসর ভবন,
লবঙ্গ কলিকা ঘ্রাণে লালস বিবশ প্রাণে
সহকার-কুঞ্জে পশি শিহরিবে মৃদু সমীরণ,
ভাবি কার চন্দ্রানন কাঁদিবে কবির মন
অজ্ঞাতে নয়ন-জলে ভাসিবে নয়ন,—
হে সুন্দর, আসিও তখন !

আষাঢ়ে নিশীথ কালে সজল জলদ জালে
হয় যবে মুহুর্মুহু দলমল দামিনী ফুরণ,
বিজন শয়ন 'পরে একা শুয়ে শূন্য ঘরে
মরমে উচ্ছ্বসি উঠে মরমের গভীর বেদন,
তিমিরে মগন সব অশ্রান্ত ঝিল্লীর রব
চারিপাশে ঝম ঝম বৃষ্টি বরিষণ ;—
হে সুন্দর আসিও তখন।

আশ্বিনে আকাশ-গায় পরিপূর্ণ পূর্ণিমায়
শরতের শুভ্রশশী শুভ্র হাসি বিকাশে যখন ;
সরসে কহ্লার-বনে নগ্ন শোভা নিকেতনে
তরল লহরী সনে খেলা করে তরল কিরণ,
সুদূরে স্বপন প্রায় চকোর ডাকিয়া যায় ;
কেঁপে উঠে প্রকৃতির অস্ফুট যৌবন,—
হে সুন্দর, আসিও তখন !

'হায়ণে হেমন্ত রাণী সোহাগে বুকেতে টানি
রাশি রাশি ব্রীহিযব— গুচ্ছ গুচ্ছ অপূর্ব্ব শোভন,
যতদূর দৃষ্টি চলে দেখেন সুকুতূহলে
শস্যের লহর-লীলা, পক্কশীর্ষে কষিত কাঞ্চন,
হেরি সে মূরতি ধীর কৃষি-বধূ মুছে নীর
সভয়ে অঞ্চলখানি করিয়া ধারণ,
হে সুন্দর, আসিও তখন !

পউষে প্রথম যবে গোলাপ-কুমারী সবে
সরমে রাঙ্গিয়া উঠে অরুণের লভিয়া চুম্বন,
শুভ্র হিয়া শুভ্রবাস কুন্দমুখে ফুটে হাস
ধরিত্রী কষিয়া লয় নিজ কাঁধে কুহেলি-বসন,
সন্ধ্যা না হইতে সুখে বাঞ্ছিতেরে ল'য়ে বুকে
সাধ যায় সুপ্ত কক্ষে করিতে শয়ন,
হে সুন্দর, আসিও তখন !

ফাল্গুনে বসুধা রাণী প্রথম যৌবন মানি
প্রথম মুকুল দুটি রাখে কোথা করিয়া গোপন,
বিহ্বল সৌরভ তার ছায় ক্রমে চারি ধার
বসে থাকে উদাসিনী আপনাতে আপনি মগন ;
উন্মুক্ত অলকরাশ শিথিল বুকের বাস
টানিয়া লইতে বুকে হয়না স্মরণ—
হে সুন্দর আসিও তখন !

এরূপে জীবনে যবে প্রমোদ প্রফুল্ল রবে—
বীণার ঝঙ্কারে হবে প্রতিধ্বনি-ধ্বনিত ভুবন ;
প্রকৃতির স্নেহহাস পরিস্ফুট কলভাষ
জাগাইবে মর্ম্মমাঝে তৃপ্তিহীন অনন্ত স্বপন,
সহস্র বাঁধনে বাঁধা সহস্র সাধনে সাধা
পিরীতের সরোবরে অমিয় মন্থন,
হে সুন্দর, আসিও তখন !

অন্তিমে মৃত্তিকা'পরে শ্রান্ত ক্লান্ত কলেবরে
মরমের স্তরে স্তরে পরিতাপ বিঁধিবে যখন ;
কত দুঃখ কত ক্লেশ কিছুরি হবেনা শেষ
দহিবে সৌন্দর্য্য-তৃষা অন্তদাহী স্ফুলিঙ্গ মতন ;
বারেক বিমুক্ত প্রাণে চাহিয়া বিশ্বের পানে
ধীরে ধীরে যবে কবি মুদিবে নয়ন,
হে সুন্দর আসিও তখন !

নিত্যকৃষ্ণ বসু

# সেই ফুল

কবে যে স্বপনেতে আধভাঙ্গা ঘুমঘোরে,
যতনে কে দিয়েছিল একটি কুসুম মোরে,
ফুটন্ত লাবণ্য-মাখা সেই পারিজাত ফুলে
ভ্রমেতে ঘুমের ঘোরে রেখেছিনু হৃদে তুলে।
প্রভাতে ভাঙ্গিল ঘুম বিহগ-কূজনে হায়,
দেখিলাম শূন্য হৃদি ভূমে গড়াগড়ি যায়!
কতদিন গেছে আজ সে মাধুরী সেই ফুলে,
আজিও হৃদয়ে মাখা, আজিও যাইনি ভুলে!
আজিও প্রভাত কালে মনে পড়ে সেই হাসি,
মনে পড়ে সেই ফুলে ছিল কার অশ্রুরাশি!
বরিষার বারিধারা থেকে থেকে হয় ভুল,
পবিত্র নীহার মাখা বসন্তের সেই ফুল!

প্রমীলা নাগ



# সোনার স্বপ্ন

১

সে গেছে, আমার মর্ম্মপটে ছায়ার মতন ভেসে,
সে গেছে, আমার হৃদয়ে-তটে ঢেউয়ের মত এসে,
তারে নয়ন ভরে দেখেছিলাম,
প্রাণের ভিতর রেখেছিলাম
রক্ত দিয়ে ঘিরে—
ঘুমের সিংহাসনে বসিয়েছিলাম সোনার স্বপ্নটিরে।

২

সে প্রথম সেদিন এসেছিল আমার দৃষ্টিপথে,
সে সুখের মত ভেসেছিল আমার মনোরথে;
তারে মহারাজার মতন করে'
আদর করে' যতন করে'
নিয়েছিলাম, তবে-
সেদিন ভরেছিল জীবন আমার মহা মহোৎসবে।

৩

সেদিন পুষ্পে পুষ্পে কুঞ্জ ভবন উঠ্‌ল' আমার সেজে ;
সে দিন রোমাঞ্চিত ক'রে পবন, উঠ্‌ল' বীণা বেজে ;
সুখে হৃদয় আমার ভরে' গেল,
ডুবে গেল, মরে' গেল,
—সন্ধ্যাসম মেঘে;
যেন উঠ্‌লাম আমি জন্ম হ'তে জন্মান্তরে জেগে।

৪

যখন মগ্ন আছি সুখের নীড়ে স্বপ্ন গেল টুটে !
হঠাৎ বীণার তারটি ছিঁড়ে গেল আর্ত্তনাদে উঠে।
এখন রহি সন্ধ্যার গভীর গানে,
বীণার স্বরে, কবির তানে
চেয়ে নিরবধি—
সেই স্বপ্ন আমার—যুগের ঘুমে একবার আসে যদি।

দ্বিজেন্দ্রলাল রায়



# অভিমান

হাসির তুফান তুলে দিতে পারে সে,
ফোটায় হৃদে কুসুম শত শত ;
নেমে আসে অশ্রুবৃষ্টিধারে সে,
গর্জ্জে কভু বজ্রধ্বনির মত ;

রবির আলো মেঘের অঙ্গে খেলায়,
মেঘের কোলে ইন্দ্রধনু সাজায় ;
অসিখানি সমীবক্ষে হেলায়,
উদাস প্রাণে মুরলীটি বাজায় !

আর ত' কৈ সে মুরলীটি বাজে না !
—এমনি কি !—কিসের দুঃখ হেন !
আর সন্ধ্যা তেমন ক'রে সাজে না !
—তাহার সে দোষ ; আমার দুঃখ কেন !

আমারে সে কৈ ত' ভালোবাসে না,'
আমার উপর কিসের তাহার দাবী !
সে ত'—কৈ সে আমার জন্য আসে না,
আমি কেন তাহার জন্য ভাবি ?

—না না—তবু বহুদিনের বাসনা,
বহুদিনের স্মৃতি জেগে আছে ;
—ওগো তুমি কেন আমার আস না,
এসো তুমি, এস আমার কাছে !

বড় রোষে বড় অভিমানে গো,
হয়েছে এ ক্ষণিক ছাড়াছাড়ি ;
সকল ব্যথা গলে' গেছে প্রাণে গো
এস আমার—এস তোমার বাড়ি!

হাসির তুফান আবার দাও গো উঠায়ে,
অশ্রুজলে ভাসিয়ে গো গুণী !
আবার কুসুম প্রাণে দাও গো ফুটায়ে,
আবার তোমার গভীর ধ্বনি শুনি।

অরুণ-বর্ণ মেঘের সঙ্গে মিশায়ে,
খেলাও আবার ইন্দ্রধনু হাসি।
ছেদি' আমার গভীর অমানিশা এ
—এস, আবার বাজাও তোমার বাঁশী।

দ্বিজেন্দ্রলাল রায়



# আহ্বান

যখন আমার সাঙ্গ হবে খেলা
তুমি আমার এসো ;
যখন ধীরে প'ড়ে আসবে বেলা
তুমি একবার এসো ।

যখন যাবে কলরব থামি'
—যখন বড় একা
কাউকে খুঁজে পাবনাক আমি—
তুমি দিও দেখা

আমার নাইক এমন কোন দাবী
—তোমায় আমি পাবো !
আমি শুধু পূর্ব্ব কথা ভাবি
তুমিও কি ভাবো ?

তোমার পানে সকল দুঃখ মাঝে
আমি চেয়ে থাকি ;
যখন দুঃখ বড় বক্ষে বাজে
তুমি আসো না কি ?

আমি শুনি মাঝে মাঝে যেন
তোমার কণ্ঠরব ;
তোমার স্পর্শ তোমার হাস্য হেন
করি অনুভব।

সবই ভ্রান্তি এ কি ?—সবই মায়া
তোমার এই প্রীতি ?
শুধু স্বপ্ন !—শুধুই কি ছায়া ?
শুধুই কি স্মৃতি ?

যখন হেথায় ছেড়ে যাবো শেষে
যাহা কিছু প্রেয় ;
তুমি তখন সাগর তীরে এসে
সঙ্গে নিয়ে যেও ;

তুমি গেছ আগে ; তোমার আছে
জানা সমুদয় ;
তুমি যদি থাকো আমার কাছে
পাবনাক' ভয়।

সেদিন তুমি এসো ওহে প্রিয়—
এসো আমার কাছে ;
সেই দেশে—আমায় দেখিয়ে দিও
কোথায় কি আছে।

আঁধার যদি—তুমি শুধু হেসো
আঁধার হবে আলো ;
তুমি আমায় আগিয়ে নিতে এসো
তুমি বেসো ভালো।

দ্বিজেন্দ্রলাল রায়

# অতিথি

সন্ধ্যা-তারকা উঠেছে তখন
গগন-পারে,
আসিল সে একা — অজানা অতিথি,
আমার দ্বারে।
চাহিনু যেমনি মুখপানে তা'র,
মনে হ'ল — সে যে চির আপনার,
বরণ করিয়া মন্দিরে মোর
লইনু তা'রে।
আসিল সে যবে অজানা অতিথি
আমার দ্বারে!

রতন-প্রদীপ জ্বালিয়া অমনি
যতন-ভরে
কুসুম-আসন করিনু রচনা
তাহার তরে।
ভুলি' দুরাশায় ভাবিলাম মনে —
প্রবাসীর শত স্নেহের বাঁধনে
চিরদিন তারে এই গৃহ মাঝে
রাখিব ধরে'।
কুসুম-আসন করিনু রচনা
যতন-ভরে।

তখন প্রাচীতে আসেনি অরুণ,
জাগেনি পাখী,
তখনো নিদ্রা- আবেশে অবশ
আমার আঁখি।

ঘর ছাড়ি আসি অতিথি আমার
বাহিরিল পথে একাকী আবার,
নিবায়ে প্রদীপ গৃহখানি মোর
আঁধারে ঢাকি'।
তখনো প্রাচীতে আসে নাই উষা,
জাগেনি পাখী।
জানিনা কোথায় কতদূর তা'র
আপন দেশ,
কবে হবে তা'র এই নিদারুণ
যাত্রা শেষ!
দিয়াছিনু মোর যত উপহার,
ফেলে গেছে সব, তবু মনে তাঁর
জাগিবে কি কভু ক্ষণিক নিশার
স্মৃতির লেশ।
এই নিদারুণ যাত্রা তাহার
কোথায় শেষ!
কণ্ঠে তাহার ছিল অমূল্য
রতন-হার,
ছিন্ন করিয়া ফেলে গেছে যত
মুকুতা তা'র!
তার সেই ধন কোথা আমি রাখি;
হারাই হারাই ভয়ে সদা থাকি,
অতিথি আমার ফিরিয়া কি কভু
আসিবে আর!
হার ছিঁড়ে সে যে ফেলে গেছে যত
মুক্তা তা'র!

শ্রীরমণীমোহন ঘোষ

# উপেক্ষিত



প্রাণে ছিল নবীন যৌবন,
প্রেম ছিল নন্দন কানন
পরিমলে ভরপুর—
হাস্য ছিল সুধাচূর—
অন্তহীন রহস্য ভবন—
কোথা আমি কোথা সে স্বপন ?
দূরে নিরাশার গান,
বায়ুভরে বেপমান,
মর্ম্মে উঠে প্রতিধ্বনি
মুহূর্ত্তে প্রমাদ গণি,
অশ্রুসিক্ত যুগল নয়ান,
নাই—নাই ! আমার সে নাই !
খুঁজেছি খুঁজেছি সব ঠাঁই ।

অনন্তে গিয়াছে ভাসি
সেই কুন্দ-রূপরাশি—
এ আশায় পড়িয়াছে ছাই,
নাই, নাই, সে আমার নাই ।
কাব্যে নাই, তাও খুঁজিয়াছি,
গানে নাই, তাও শুনিয়াছি,
নহি আমি উদাসীন,
স্বপনে হইয়া লীন,
অনন্তের মাঝে ডুবিয়াছি—
কতদিন তা'রে খুঁজিয়াছি ।

* * *

কেন কাঁদি পেতে সুষমায়,
লয়েছে সে সুদীর্ঘ বিদায় !

শ্রীবেনোয়ারীলাল গোস্বামী



# বাঁশরী

সন্ধ্যার বরণ-ঘটা ধূসর অঞ্চলে
ক্রমে ক্রমে ঢাকিলে তিমির
সোহাগিনী প্রবাহিনী কলনাদে চলে
মন্দ মন্দ আন্দোলি শরীর;
মধুর তোমার তান, শুনিলে উথলে প্রাণ,
হ'লে দিবা অবসান গৃহে ফিরে আসি,
এ হ'তে মধুর স্বর শুনিতাম বাঁশী।

স্বভাব নীরব যবে গভীরা যামিনী
শিশু হেরে সোনার স্বপন,
চন্দ্রমা চকোরে কথা শুনে বিরহিণী
ঢুলু ঢুলু তারার নয়ন—
উঠিলে তোমার তান, প্রাণে মম হাণে বাণ,
এ হ'তে মধুর স্বরে করিলে চুম্বন,
ছিঃ ছিঃ বলি সে আমার ফিরাত বদন।

ফুলভূষা হাসে উষা দুকুল-বসনা
সরোবরে সম্ভাষে নলিনী,
বিদায়-চুম্বনে নাহি পুরিল বাসনা
পতি-মুখ নেহারে কামিনী,
তব তান উঠে যত, আকুল অন্তর তত,
উথলিত প্রাণে শত সুধার লহরী,
যবে ধীরে সে আমারে জাগাত বাঁশরী

প্রখর নিদাঘ তাপে তাপিতা মেদিনী
ক্ষিপ্ত বায়ু ধূলা মাখে গায়,
কুলায় লুকায়, নাহি গায় বিহঙ্গিনী,
জাগি আমি, যুবতী ঘুমায়,
আচম্বিতে তব তান, প্রাণে করে সুধা দান,
মোহিত হইয়া মনে করি আন্দোলন,
বহুদিন পরে মোরে কে করে স্মরণ ?

প্রবাসে প্রবাসী বসি সন্ধ্যার সময়
প্রিয় মুখ মনে কত উঠে,
অনিমেষ-নেত্রে হেরে চন্দ্রমা-উদয়,
একে একে দেখে তারা ফুটে,
বিরহ-বিধুর গান, শুনে আন্দোলিত প্রাণ,
মৃদু পূর্ব্ব-স্মৃতি জাগে, শীতল মাধুরী,
আশে আঁখি-নীরে ভাসে প্রিয়জনে স্মরি।

গিরিশচন্দ্র ঘোষ



# পাগলিনী

আঁচল ভরিয়া তুলিব লো ফুল
ঢালিয়া দিব লো যমুনা কোলে,
হেলিয়া দুলিয়া করিব লো খেলা,
সরসী যেমন লহরী তোলে।

কখনো গিরির সুদূর শিখরে
একেলা নীরবে রহিব বসি,
আধ-ঘুম-ঘোরে—আধ-জাগরণে
ভাবিবে সকলে তরুণ শশী।

কখনো নিবিড় নিভৃত কাননে
এলাইয়া দিয়া চুলের রাশ
বসি তরুমূলে শুনিব বিরলে
বন-সারিকার মুখর ভাষ।

কখনো বা ফুলে সাজি ফুলময়ী
বনদেবী সম করিব মান,
লতিকার ছায়ে বসিয়া কখনো
কোকিলার সম করিব গান

চাঁদের কিরণে উজল হইয়া
কুসুম শয়নে রহিব শুয়ে
মৃদুল বাতাসে ঘুমাব' হরষে
শেফালি যেমন ঘুমায় ভূঁয়ে!

কভু বা পরিয়া নানা আভরণ
সিঁদুরে রঙীন করিব সিঁথি,
কভুবা ফেলিয়া বসন ভূষণ
জাগাবো জীবনে আদিমস্মৃতি

কভু এলোকেশে শ্লথ অঞ্চলে
সারা নিশি রবো কুসুম বনে
চন্দ্র আমারে চুমিবে আদরে
তারা হেসে চা'বে নয়ন কোণে।

কুঞ্জ কাননে নব-জল-কণা
ধুইয়া দিবে গো এ দেহ-লতা,
শিশিরে ডুবায়ে আধেক অঙ্গ
শ্বেত সুঁদী সম শোভিব তথা।

আ'মরি কি সুখ! কি সুখ আ'মরি—!
পাগলিনী সবে আমারে কয়,
আমারি বিশ্ব—নিখিল আমার—
এ ভুবন আর কাহারো নয়!

আকাশের তারা ধরণীর ফুল
সাগর লহর আমারি সব
আমারি কারণে কানন ভুধর
আমারি কারণ পাখীর রব!

যেথা খুসি যাই, যাহা খুসি খাই
মনের সুখেতে বেড়াই ঘুরে,
পাগলিনী হ'য়ে বেঁচে আছি আমি
সাধু মরে গেছে স্বরগ পুরে!

শ্রীমতীঅম্বুজাসুন্দরী দাশ গুপ্তা





# সুমন্ত্রণা

গুঞ্জরিছে অলি মঞ্জরীর কাণে,—
"ফোট্‌না, অফুট বকুল-নারী,
জুড়া সুধা দিয়ে এ বিধুর প্রাণে,
আর না বেদন সহিতে পারি ;
মলয়-অনিল ওই বহে যায়,
কুহরে কোকিল চুতের শাখায়,
প্রকৃতি লো আজি
ফুলদলে সাজি
গেঁথেছে মাথায় যুথিকা-সারি।"

সুরভি বিষাদে নিঃশ্বসিল কলি,—
"এ সারা জীবনে ফুটিব না অলি,
যৌবন অফুট
রাখিব অটুট,
ফুটিলে পাপ্‌ড়ি ঝরিবে তারি।"

বলে অলি,—"দাও, নাহি দাও, মোরে,
শুকাইবে মধু, দল যাবে ঝ'রে,
কি ফল জীবনে,
বিফল যৌবনে ?—
কেবল কলিকা-জনম সার-ই।"

বরদাচরণ মিত্র



# চির-সুন্দরী

১

নিভৃত হৃদয় মাঝে, একদা জাগিলে যবে,
হে চির সুন্দরী।
চাহিলে অপাঙ্গে বুঝি, বিশ্বের মালঞ্চ তাই—
উঠিল মুঞ্জরি'!
পিক, পাপীয়ার কণ্ঠ দিলে তুমি পূর্ণ করি'
নিজ কণ্ঠ-গীতে;
সৌন্দর্য্য-সম্পদ্ তব মুষ্টি-মুষ্টি ছড়াইয়া
দিলে চারিভিতে।

২

হরিণীর নেত্রে দিলে কজ্জলে আঁকিয়া তব
নয়ন সুষমা;
তোমার অধর রাগ দিলে নব কিশলয়ে
অয়ি নিরুপমা!
কেশগুচ্ছে দিলে রচি', কলাপীর পুচ্ছভার—
চন্দ্রক মালায়;
তন্বী দেহলতা দিলে মাধবীরে অনুরাগে
হে দেবী, লীলায়।

৩

তব ভাবে মুগ্ধ কবি অন্তরে বাহিরে খুঁজি'
না পায় আভাস,
তুলিকায় চিত্রকর তোমারে চিত্রিতে নারে,
ভাস্কর নিরাশ।
কাব্যে, পটে—কোথা তুমি? মর্ম্মরে গড়িবে কেবা
তোমার প্রতিমা?
কবি-ভাব্য তবরূপ, শিল্পী প্রকটিতে নারে
তোমার মহিমা।

৪

দিকে দিকে ব্যষ্টিরূপে তোমারে দেখিতে পাই,
সমষ্টি কোথায়?
সমস্ত জীবন ধরি করিনু তপস্যা তব,
শুধু কি বৃথায়?
কোথা তুমি—কোথা তুমি, জন্ম জন্ম খুঁজিয়াছি,
কোথা চির-প্রিয়া!
দেখা দাও পূর্ণরূপে— দেখা দাও স্বর্গ-মর্ত্ত্য—
হৃদয় ব্যাপিয়া!
অন্তর হইতে এস অন্তরাল ছিন্ন করি
হে চির সুন্দরী!
সর্ব্বেন্দ্রিয় পূর্ণ করি' সর্ব্বৈশ্বর্য্যে মূর্ত্ত হ'য়ে
এস—বক্ষে ধরি!
অই স্পর্শে ধন্য হোক্ আমার জীবন-জন্ম—
আমার সাধনা,
অই রূপে মিশে যাই চরিতার্থ হোক্ মোর
কামনা-কল্পনা!

শ্রীগিরিজানাথ মুখোপাধ্যায়



# উর্ব্বশীর প্রতি পুরুরবা

*  ✿  *

লইলাম বক্ষে টানি বাহুর আড়ালে
যক্ষের রক্ষিত কোন্ গুপ্ত রত্ন ধন !
এ দান দরিদ্রে মরি, কে'গো বিতরণ
করি গেল ! কোন্ ভাগ্য বলে, অকরুণ
মিনতি আমার, নিমীলিত লাজারুণ
মেখে'দিল প্রস্ফুটিত সরোজ আননে !
মিথ্যা স্বর্গ ত্যাজি এনু মর্ত্ত্যের ভবনে—
ফুটন্ত নন্দন যেথা হাসিল গোপনে,
নন্দিত নিকুঞ্জে মম একান্ত শয়নে।
সঙ্গে তুমি ওগো নিঃসঙ্গিনী ! বক্ষে তুমি—
সব সাধনার চির-পরিণতি ভূমি !
অঙ্কে তুমি সোহাগ জড়িতা লতা স্নিগ্ধ
শোভাময়ী ! ওগো বরাননা, লুব্ধ দিগ্ধ
অনুগত আমি, একান্ত নির্ভর ভরে
ছিনু নিদ্রামগ্ন, তোমারে লইয়া ক্রোড়ে !

চুম্বন চুর্ণিত তব কুন্তল আড়ালে,
সমস্ত ভাবনা মম লুকাল বিরলে।
অঙ্গের পরশ-মাখা রস-আলিঙ্গন,
মরণ কাঁদিয়া দুখে মরিল চরণে।
আঁখি হেরি নবনীত ফুল্ল তনুখান
কি দিব্য স্বপনরাজ্য করিল নির্ম্মাণ!
সব ভেঙে গেল আজি একটি নিশ্বাসে,
অকালে সকল সাধ মরিল তরাসে।

*　　*　　*

শ্রীকিরণচাঁদ দরবেশ





# বাসর

এখনও সে ছবি জাগে হৃদয়ে আমার,
সুখ আকুলিত সেই বাসর যামিনী।
আলোকমালায় ঘেরা গৃহ চারিধার,
কৌতুক রহস্যময়ী বালিকা কামিনী।
অচেনা অজানা তবু নয়ন আকুল,
একবার আঁখি তুলে দেখিতে মু'খানি।
চারিদিক সুবাসিছে সুরভিত ফুল,
কেমনে উলসি' চিত্ত উঠিল না জানি।
কি যে মোহময় সেই শীতল পরশ,
যখন ছুইটি করে ধরেছিল কর।
তবু সে আবেগমাখা কেমন হরষ,
কাঁপিয়া উঠিয়াছিল এ হৃদয় 'পর।
নব পরিচিত সেই নয়নের ছায়
চির-বাঁধা এ-পরাণ পড়েছিল হায়।

সরোজকুমারী দেবী



# প্রেমের-আলোকে

মরুভূমি এ জীবন মোর
আলো তব প্রেমের কিরণে ?
ঢাকা ছিল গাঢ় অন্ধকারে
ফুটিয়াছে তব পরশনে।

শোক দুঃখ দরিদ্রতা সব
ঢাকিয়াছ প্রেমের ছায়ায়।
এ হৃদয় তোমার স্বপনে
অভিভূত মধুর মায়ায়।

বিশ্ব ঢাকা পড়িয়াছে তাই
হেরি তব বিশ্ব-প্রেমিকতা,
সব জ্বালা গিয়াছে জুড়ায়ে
পেয়ে তব প্রেমের বারতা।

ধুয়ে মুছে গেছে সব তাপ
লভি তব পূত প্রেমভাতি,
নবীনতা উঠিছে ফুটিয়া
এ জীবনে তাই দিবারাতি !

আমিত্বের ক্ষুদ্রত্ব ভুলেছি
তোমারি এ বিশ্বভরা প্রেমে
আপনারে দিয়াছি বিলায়ে
জগতের শুভাশুভ ক্ষেমে,

ভুলে গেছি সকল কামনা
ভুলে গেছি সকল সাধন ;
হৃদয়ের নিভৃত-মন্দিরে
করিয়াছি তোমারে স্থাপন ।

ভুলিয়াছি আমাকেও আমি
তোমাময় হয়েছে সংসার,
আত্মহারা হ'য়ে আছে প্রাণ
প্রেমের এ গৌরবে তোমার

পাগল হইয়া যেন মন
ছুটিয়াছে অনন্তের পথে,
বিমথিত সকল কামনা
যেতে চায় তব জয় রথে ।

হয় যেন অনন্ত মিলন
তোমা সনে হে অন্তরতম ;
আপনারে করিনু অর্পণ
তব পদে প্রভু, প্রিয় মম !

শ্রীমতীরত্নমালা দেবী



# দূরে

দেবী! দূর হ'তে আমি গড়িব তোমারে
দেবতা মনের মত,
সাজাব দেউল মানসের মোর
অমূল্য রতনে যত।
দূরে থেকে আমি হেরিব তোমার
মহিমা গো নিশি দিন,
পাছে এ মলিন মর্ত্ত্য-ছায়ায়
ও দেবত্ব হয় ক্ষীণ!
উঠিবে যখন ধূপ-ধূনা বাস
তোমার বরণ পানে,
মরম কাহিনী মূরছিবে পড়ি,
দেবীর মহিমা-ধ্যানে।
আরতি-দীপ্ত প্রদীপ-প্রভায়
কনক কোমল ছায়ে,
যখন তোমার দূর দেবী-ছায়া
হেরিব উজল 'ভায়ে—
দূর হ'তে তুমি মধুর নয়নে
চেয়ো তবে একবার,
গণিব আমার জীবনের চির
সেই মহা পুরস্কার।

শ্রীমতী লজ্জাবতী বসু



# শেষ

ফোটে ফুল ঝরে যায়, লুটায় ধূলায়,
ভরে যায় বনতল পাটল পাতায় ;
আকাশে হারায়ে যায় পুরাণ দিবস
স্মৃতিতে জড়ায়ে থাকে সুরভি পরশ।

অর্পি' নবীনের শিরে মুকুট-রতন
ফিরে যায় কুণ্ঠাহীন চির পুরাতন ;—
আদি সে সফল হয় আসে যবে শেষ,
রূপে রাগে ধরা দেয় মূর্ত্ত নিরুদ্দেশ!

আসা যাওয়া, ফিরে চাওয়া,—মিছে অভিনয়
প্রাণপণ আকিঞ্চন, একি কিছু নয়?
যুগ যুগ রহস্যের নিভৃত নির্ঝর,
জলধনু-তোরণের বর্ণ রেণু শর

কোথা ধায়? কে সুধায়? মূক নিরুত্তর—
কাঞ্চন-শৃঙ্গের মত কি মন্ত্রে নিথর!—
হায় ধ্রুব কোথা খুঁজি! মুছি অশ্রুধারা—
অতল স্পর্শের তলে কোথা হই হারা!

একি রঙ্গ! অফুরন্ত জন্ম মৃত্যু খেলা—
তরুবল্লী-পশুপক্ষী-পতঙ্গের মেলা!
মুক্ত দ্বার,—অবারিত প্রাণের ভাণ্ডার—
অকস্মাৎ যবনিকা মাঝখানে তার!—

কবে বল কোথা কোন্ নেপথ্য-আড়ালে,
কোন্ রজনীর প্রান্তে দীপ্ত চক্রবালে,
ফুরাইবে এ বিরহ? পারাবার-শেষে
চুম্বিব অনন্ত বেলা তোমারি উদ্দেশে!

সুধীন্দ্রনাথ ঠাকুর



—সাগরিকা—

শিল্পী—শ্রীপূর্ণচন্দ্র চক্রবর্ত্তী

—সাগর জলে সিনান করি' সজল এলোচুলে
বসিয়াছিলে উপল উপকূলে।
শিথিল পীতবাস
মাটীর 'পরে কুটিল-রেখা লুটিল চারিপাশ।
নিরাবণ বক্ষে তব নিরাভরণ দেহে
চিকন সোনা-লিখন উষা আঁকিয়া দিল স্নেহে
মকর-চূড় মুকুটখানি পরি ললাট পরে
ধনুক-বাণ ধরি দখিন করে
দাঁড়ানু রাজ-বেশী—
কহিনু—"আমি এসেছি পরদেশী!"

—রবীন্দ্রনাথ



# কয়েকটি গান

নিজেরে লুকাতে পারিনি বলে লাজে হইনু সারা ?
মোর প্রাণের রুদ্ধ গুপ্ত প্রেমের কেমনে পাইলে সাড়া ?
যখন কথাটি কহিতে, শুনেও শুনিনি কানে ;
যখন গানটি গাহিতে—চাহিনি তোমার পানে ;
নয়নে আসিলে জল হাসিতাম নানা ভাণে ;
যতনের অযতনে পড়িনু কি শেষে ধরা ?
দেখিতাম যবে স্বপনে—সত্য কি তুমি আসিতে ?
আমার নীরব নিশীথে সত্য কি তুমি ভাসিতে ?
আমার প্রভাত-কুসুমে সত্য কি তুমি হাসিতে ?
ছিলে কি সতত লুকায়ে নয়নে হইয়ে নয়নতারা ?
চাহি নাই তব দান, দিলেও দিয়েছি ফিরায়ে !
তুমি ফেলিয়া যাইতে যাহা গোপনে লয়েছি কুড়ায়ে ;
তব মূর্ত্তি করিনি পূজা, স্মৃতিই রয়েছে জড়ায়ে—
কেমনে জানিলে—তুমি যে আমার সকল জগত জোড়া।

শ্রীঅতুলপ্রসাদ সেন



# কাকলি

বঁধুয়া, নিদ্ নাহি আঁখি পাতে।

আমিও একাকী, তুমিও একাকী—আজি এ বাদল রাতে

ডাকিছে দাদুরী মিলন-পিয়াসে

ঝিল্লী ডাকিছে উল্লাসে—

পল্লীর বধু বিরহী বঁধুরে

মধুর মিলন সম্ভাষে;

আমারো যে সাধ, বরষার রাত কাটাই নাথের সাথে।

—নিদ্ নাহি আঁখি পাতে।

গগণে বাদল নয়নে বাদল জীবনে বাদল ছাইয়া

এসহে আমার বাদলের বঁধু, চাতকিনী আছে চাহিয়া।

কাঁদিছে রজনী তোমার লাগিয়া

সজনী তোমার জাগিয়া।

কোন্ অভিমানে, হে নিঠুর নাথ,

এখনো মোরে তেয়াগিয়া?

এ জীবন-ভার হ'য়েছে অসহ, সঁপিব তোমার হাতে।

—নিদ্ নাহি আঁখি পাতে।

শ্রীঅতুলপ্রসাদ সেন



# াকলি

ওগো সাথী ! মম সাথী ! আমি সেই পথে যাবো সাথে,
যে পথে আসিবে তরুণ-প্রভাত অরুণ তিলক মাথে।
যে-পথে কাননে আসে ফুলদল
যে-পথে কমলে পশে পরিমল,
যে-পথে মলয় আনে সৌরভ শিশির-সিক্ত প্রাতে—
আমি সেই পথে যাবো সাথে !
যে-পথে বধূরা যমুনার কূলে
যায় ফুল হাতে প্রেমের দেউলে,
যে-পথে বন্ধু বন্ধুর দেশে চলে বন্ধুর সাথে—
আমি সেই পথে যাবো সাথে !
যে-পথে পাখীরা যায় গো কুলায়
যে-পথে তপন যায় সন্ধ্যায়
সে-পথে মোদের হবে অভিসার শেষ-তিমির-রাতে !

শ্রীঅতুলপ্রসাদ সেন





# নিবেদন

আমারে হরণ করিয়া লও'হে
নিখিল-চিত্ত-চোর।
নিগূঢ়-কমল-ভুজ বন্ধনে
বাঁধ হে চিত্ত মোর।"
আমার আকাশ আমার তারা
আমার স্বর্গ আমার ধরা
আমার হরষ আমার সুখ
দিবস রজনী মোর;
সকল ব্যাপিয়া সর্ব্বময় হে
নিখিল-চিত্ত-চোর;
বেড়িয়া কমল-ভুজ-বন্ধনে
মোরে অধিকার করি লওহে—
রাজার রাজা মোর,
বিদ্রোহী চিত করিয়া দমন,
প্রেম শৃঙ্খলে কর বন্ধন
নিজ অধিকার করহে প্রচার
দমি অশান্তি ঘোর!
হে মহারাজা! হৃদয়-রাজা!
রাজার রাজা মোর!

চরণ-সেবিকা করহে—

স্বামী মোর! প্রভু মোর

ব্যর্থ জীবন সফল করহে—

স্বামী মোর! প্রভু মোর

বহু দিন হতে আছি এই আসে

তোমার রাতুল চরণ পরশে

অনল হইবে তুষার-শীতল

বিভাবরী হবে ভোর;

কোরনা বঞ্চনা জীবন-ঈশ্বর!

স্বামী-মোর, প্রভু মোর!

শ্রীমতীসরলাবালা সরকার





# অভিসারে

শুধু মিলনের তৃষ্ণা, বিরহের ব্যথা
হে বাঞ্ছিত, অণুক্ষণ জাগিতেছে মনে ;
মনে নাই—ছিল কবে তব বক্ষে গাঁথা,
কেমনে বিচ্ছেদ হ'ল স্বপ্নে জাগরণে !
অসহ বিরহ বহি' হৃদয় আমার
অতি-তীব্র পিপাসায় উন্মত্ত, আকুল !
কতদিনে হবে শেষ ব্যর্থ-অভিসার,
কতদিনে পাবো তব ও চরণ-মূল ?
বাজিছে শ্রবণে তব চির-বংশীধ্বনি,
তব রূপ-রশ্মিচ্ছটা হেরিছে নয়ন,
শত সাজে শত কুঞ্জে হে মরম-মণি,
করিতেছি নিরন্তর তব অন্বেষণ !
দগ্ধ-হৃদি—তবু ধ্রুব আশা আছে মনে,
নিশ্চয় তোমারে পাবো এ বাহু বন্ধনে

মুনীন্দ্রনাথ ঘোষ



# বিশ্বময়ী

অয়ি বিশ্বরমে,
নহ তুমি বৈকুণ্ঠে অবলা
নহ শুধু চিরন্তন স্বরগ-বাসিনী ;
ভূলোকের প্রতি অণু মাঝে
মূর্ত্তিমতী তুমি ধন্যা আছ একাকিনী
দিবস যামিনী ।

সাধকের হৃদয়-কমল
ফুটে যবে ধীরে ধীরে বাঞ্ছিতার তরে ;
নাম' তুমি লক্ষ্মী মা আমার
ডুবাইয়া প্রাণ-পদ্ম রক্ত পদ ভ'রে
সৌন্দর্য্য-সাগরে

কুসুমের নির্ম্মল প্রকাশে
ঊষার অরুণ রাগে, সন্ধ্যা-হৈমী বাসে,
যবে দেবী হও বিকশিত —
মর্ম্মান্ত মুখরি তোল শতমুখ-ভাষে,
অঞ্চল-বাতাসে

মেঘলোকে বিজনে নীরবে
কত শত স্বপ্নরাজ্য ভেসে আসে যায় ;
তারি মাঝে দাও দেবী দেখা,—
পলকের তৃপ্তি সম তরল লীলায়
দিগন্ত সীমায়।

তুমি যে মা উদধি-মেখলা
শ্যামাঙ্গিনী ধরণীর সম্পূর্ণ সম্পদ ;
তরু-লতা-ফল-পুষ্প 'পরে
রয়েছে তোমার নিত্য পদ-কোকনদ
অখণ্ড মহৎ !

নিখিলের সুনিভৃত তলে
সঞ্চিত রেখেছ তব নির্ম্মল পরশ ;
তুমি তো গো সর্ব্ব জীবালয়ে
স্নেহ-ক্ষীরে সঞ্চারিছ স্নিগ্ধ প্রাণ-রস
তুমিই জননী ;
তোমারে প্রণমি

ষড়ঋতু নিত্য আবর্ত্তনে
অচল রেখেছো বিশ্বে বিচিত্র যৌবন,
ঘন অমা-নিশি-অন্তরালে
তোমারি লাবণ্য-দীপ্তি তারকা-কিরণ
উজলে গগন।

মা গো ! তব আনন্দ-অমৃতে
বিকশি' সরসি' উঠে বিশ্বের হৃদয় ;
জন্ম জরা মৃত্যু রোগ শোক
আপন-চরণ-তলে করিয়ে বিলয়,
রয়েছ' অক্ষয় !

সুলক্ষণে ! সুধা ধবলিতে !
করালিনী প্রকৃতির উন্মাদ প্রলয়
রুদ্ধ হ'ল তব নেত্রপাতে,
বিশ্ব 'পরে চির-মুক্ত তব বরাভয়
জাগায় বিস্ময়

দেবী, তুমি, লক্ষ্মী ধরণীর !
নহ তুমি বৈকুণ্ঠ কবির ;
অপার করেছে তোমা, স্বরগের সীমা ;
নহ তুমি ভূলোকে অস্থির ;
জীবন-যৌবনমূলে তুমিই আসীনা ;
হে ধাত্রী আমার !
নমি শতবার

শ্রীগঙ্গাচরণ দাসগুপ্ত





# আমার হৃদয়

কতনা অব্যক্ত-ভাব হৃদয়ে রয়েছে ভরা
প্রকাশিতে করি সাধ, ভাষায় না দেয় ধরা।
নাহি পারি বলিবারে, শুধুই বুঝেছি ভাবে
হৃদয়ের কথা কিগো হৃদয়ে মিলায়ে যাবে?
দু'টি অশ্রুধারা রূপে ফুটিয়া উঠিতে চায়,
পাছে লোকে সে কথার কিছু অর্থ নাহি পায়,
অথবা বুঝিতে এক—তারা বুঝে ফেলে আর,
রেখেছি গোপনে রুদ্ধ তাই হৃদয়ের ভার।
সে অব্যক্ত ধ্বনি মোর প্রতি শিরে বহমান,
আধ-ঘুম-ঘোর প্রায় ছেয়ে আছে এ পরাণ।
কে যেন বসিয়া মোর হৃদয় আসনোপরি
গম্ভীর নিনাদময় কি বিচিত্র যন্ত্র ধরি—
বাজাইছে অবিরত কি মহা রাগিণী তায়,
সুরগুলি তার, ধীরে আমার পরাণে ভায়?
শুনিয়া সে সুরগুলি কি যেন গো মনে পড়ে
এ বিস্মৃত মোহমুগ্ধ পরাণ আকুল করে।

মনে হয় কি যেন গো হোলোনা হোলোনা হায়,
মনে হয়—এ জীবন বুঝিবা বৃথায় যায়!
যে আদেশ শিরে ধরি এসেছি ধরণী পরে,
ভুলে গেছি সমুদায়, আছি মত্ত মদভরে।
যে রাগিণী নিশিদিন ধ্বনিছে হৃদয়ে মোর,
মনে হয় যেন আমি চিনি তা জনম ভোর!
শুনিয়া সে মহামন্ত্র কত কি যে মনে আসে
প্রকাশ করিতে তাহা পারিনা—পারিনা ভাষে,
ভুলেছিনু যে আদেশ—কে যেন গম্ভীর স্বরে
জাগায়ে তুলিছে পুন হৃদয়ের স্তরে স্তরে।

শ্রীমতীমৃণালিনী সেন



# সন্দেশ

আজিকে এনেছে প্রভাত পবন
এনেছে তোমারি বারতা
ওগো প্রিয়তম, জীবন-জীবন,
হৃদয়-বিহারী দেবতা!
দুয়ার মেলিয়া বাহিরিনু যবে
নবজাগরিত মুখরিত ভবে
তোমার কৃষ্ণ কেশ-সৌরভে
পরাণ উঠিল চমকি'!
প্রভাত-পবন গোপনে নীরবে
তোমারে চুমিয়া এলকি!
তোমার মোহন হাসির মাধুরী
কুসুম আজিকে পেল'রে!
বিহগ তোমার কণ্ঠ-চাতুরী
কোথায় শিখিয়া এল'রে!

—তপোভঙ্গ—

শিল্পী—শ্রীনন্দলাল বসু

"—তোমার তাণ্ডব নৃত্যে চূর্ণ চূর্ণ হ'য়েছে সে ধূলি ?
নিঃস্ব কাল বৈশাখীর নিশ্বাসে কি উঠিছে আকুলি'
লুপ্ত দিনগুলি ?—"

—রবীন্দ্রনাথ

উদার আকাশ বিশাল ধরণী
কেন ডাকে মোরে—সজনী-সজনী !
তব ভালবাসা কভুত এমনি
যায়নি জানায়ে সকলে !
না বুঝি কেমনে একটি রজনী
করিল নূতন ভূতলে !
তুমি কিগো সখা কালিকে নিশীথে
এসেছিলে মোর দুয়ারে,—
ঘুমায়ে আছিনু, নারিনু পূজিতে
হে রাজন্ সুখে তোমারে !
ডেকে ডেকে তুমি না পেয়ে আমায়
দিলে কি বিলায়ে শেষে আপনায়
স্মরণ-চিহ্ন রেখে যেতে হায়,
জগতের প্রতি অণুতে !
প্রভাতে জাগিয়া লভিতে তোমায়
সকল মরম রেণুতে !
ইঙ্গিত তব নিতেছি মানিয়া
ত্যজিবনা আজি কাহারে—
লইব পুলকে লইব বরিয়া
সবাকার মাঝে তোমারে !
প্রেমমালা মোর ভুবনের গলে
দিনু দোলাইয়া আজি কুতুহলে
নয়নের জল মুছিনু আঁচলে
ভুলিনু বিরহ-বেদনা !
দাঁড়াইনু আসি তব পদতলে
দূরে ফেলে আর রেখনা !

জীবেন্দ্রকুমার দত্ত



# ধ্রুব-বাণী

জানি মোরা অনন্তের যুগল পথিক
একটি জনম নহে প্রাণ ;—
লক্ষ্য-পথে ছুটিয়াছি অটল নির্ভিক
ধ্রুব-জ্যোতি সম্মুখে মহান !
মৃত্যু এসে একদিন কেড়ে নিতে পারে
দু'দিনের ভগ্ন দেহখানি,
তা' বলিয়া কে কহিবে তখনি সংসারে
সকলি সমাপ্ত হ'ল রাণি !
হেমন্তের অবসানে ঝ'রে প'ড়ে যায়
পাদপের শ্যাম পত্রদল,
আবার সাজেনা তারা বাসন্তী উষায়
নবীন পল্লবে সুকোমল
সত্য মোর মনে হয় আমরা তেমতি
দেখা দিব জন্মান্তের তীরে
অভিনব সুখ শান্তি জাগাবে আরতি
আমাদের অন্তরে বাহিরে !

অপূর্ণ কি সাধ আছে—বিফল কি আশা—
সেইদিন হইবে সার্থক
ব্যর্থ নাহি হয় কভু পূত ভালবাসা
বিশল্যকরণী গঙ্গোদক !
প্রেম দোঁহে বেঁধে দিল আত্মায় আত্মায় ;
এ বন্ধন অটুট অক্ষয় ;
অমৃতের শিশু মোরা, তাঁহারি সত্তায়
এ হৃদয় সদা জ্যোতির্ম্ময় !
মুছ' তবে অশ্রুবারি, কোরোনা ক্রন্দন,
তুলিওনা হাহাকার ধ্বনি ;
এ বিচ্ছেদ ক্ষণিকের দুঃখের স্বপন ;
এ বেদনা তামসী রজনী !
টুটিবে স্বপন এই, পোহাবে শর্ব্বরী
হবে ধীরে পুণ্য সুপ্রভাত,—
মগ্ন হয়ে পরস্পরে প্রিয়ে প্রাণেশ্বরী
আনন্দে অর্চ্চিব বিশ্বনাথ !

—জীবেন্দ্রকুমার দত্ত



# খেলা

প্রেম যদি খেলা হ'ত ভালো হত তবে,
এ জীবন কেটে যেত নিশ্চিন্তে নীরবে
শুধু কল্পনার সুখে ! দূরে গেলে তুমি,
সংসার হ'তনা মনে শূন্য মরুভূমি,
ব্যাকুল হ'তনা প্রাণ সদা আশঙ্কায়,
সমান মধুর হত মিলন বিদায় !

প্রেম যদি বসন্তের বায়ুর মতন
দুদণ্ড কাঁপায়ে যেত মোর পুষ্পবন,
বুঝিতে না পারিতাম চঞ্চল উচ্ছ্বাস
হাসি দিয়ে গেল কিম্বা দিল দীর্ঘশ্বাস !
কম্পমান ক্ষণিকের মর্ম্মর গাথায়
সমান মধুর হ'ত মিলন বিদায়।

শ্রীমতী প্রিয়ম্বদা দেবী



# সাধনা

বক্ষে তব বক্ষ দিয়ে শুয়ে আছি আমি
হে ধরিত্রী জীব-ধাত্রী, নিত্য দিনযামি
মাতৃহৃদয়ের মোর ব্যাকুল স্পন্দন
প্রবাসী সন্তান লাগি, নিয়ত ক্রন্দন
তারি লুপ্ত স্পর্শ তরে, করি দাও লয়
বিপুল বক্ষের তব মহা শব্দময়
অনন্ত স্পন্দন মাঝে, শিখাও আমায়
সে পুণ্য রহস্য-মন্ত্র যার মহিমায়
প্রত্যেক নিমেষে সহি বিয়োগ-বেদন
লক্ষ কোটি সন্তানের, প্রশান্ত বদন,
তবু ফুটাতেছ ফুল, জ্বালিছ আলোক
উজলিয়া রাত্রি দিন দ্যুলোক ভূলোক।

শ্রীমতী প্রিয়ম্বদা দেবী





# কবি

সমস্ত সংসার মাঝে অনেক ঘুরেছি আমি
খুঁজে খুঁজে আপনার জন,
সেধেছি কেঁদেছি কত সমস্ত হৃদয় দিয়ে
পাই যদি তবু কারো মন,
কেউ যদি হাসিমুখে চাহে মোর মুখ-পানে,
বলে দুটো স্নেহময় কথা;
দুদণ্ডের তরে যদি একবিন্দু ভালবাসা
দূর ক'রে দেয় এ শূন্যতা।
এত লোক, এত জন, এত প্রেম ভালবাসা,
কেহ মোর—কেহ মোর নাই!
শত কোটি গ্রহময় বিপুল বিশ্বের মাঝে
কোন হৃদে নাহি মোর ঠাঁই!
অনন্ত আকাশ তলে, বিশাল বিশ্বের কোণে,
আজ তবে বাঁধিব রে ঘর,
আপনি করিব আমি জগৎ-সৃজন মোর,
কাঁদিব না চাহিয়া অপর!

এই মধু রবিকরে এই মুক্ত সমীরণে,
লয়ে এই মহা বিশ্ব-শোভা !
আপন জগৎ মোর রচিব রে বসি বসি,
সাজাইব মোর মনলোভা !
হৃদয়েরে ভাঙ্গি ভাঙ্গি করিব রে নিরমান
মধুময়ী কবিতা-ললনা,
শুভ পরিণয়-ডোরে বাঁধিয়া আমার সাথে
আবাস রচিব দুই জনা,
শত শত লোকজনে ভ'রে যাবে গৃহ মোর
জগতের আসিবে সকলে,
সকলে আপন মোর স্নেহের সাধের ধন
প্রেমে মন ধীরে যাবে গ'লে !
থাক্ তবে অন্য কাছে সাধা কাঁদা ভিক্ষামাগা,
প্রেমহীন জগতের ছবি—
নিজের জগৎ আমি রচনা করিব নিজে,
কি অভাব মোর—আমি কবি !

হিরন্ময়ী দেবী





# আহিতাগ্নিকা

সর্ব্বদেব সাক্ষী করি একি ব্রত করিলে গ্রহণ !
পথ যে দুর্গম একারণ !
সুতীব্র দিবস আর সুদীর্ঘ শর্ব্বরী,
অপ্রকম্প্য চিত্তে সর্ব্ব ভয় পরিহরি,
পারিবে কি যেতে ? তুমি বিক্লববচনা !
অশ্রু-আবিললোচনা !

দৃষ্টি-বিষ-সর্প সেথা জাগে অতি ভীষণ আকার
করে নিত্য গরল উদ্গার !
ক্ষুব্ধ ক্রুদ্ধ, ক্রূর, হিংস্র পরাণী যতেক,
ফিরিছে গোপনে ! আছে কণ্টক শতেক !
পারিবে সহিতে সব ? রে সুখলালিতা !
দুরাশা চালিতা !

উর্জ্জস্বল দ্বিজসম হইবে কি সত্য সঙ্গরা!

অতন্দ্রিতা! চিরলক্ষ্যপরা!

পারিবে সাধিতে শক্তি রিপুনিবর্হণা?

লোকহাস, ভয়লজ্জা, মিথ্যা বিগর্হণা

সহিবে প্রশান্তচিত্তে? হে আহিতাগ্নিকা!

অতি সাহসিকা?

যে অগ্নি জ্বালিলে আজি চিরদীপ্ত রহিবে কি তাহা।

উচ্চারিবে নিত্য স্বস্তি স্বাহা!

প্রাণাহুতি দিবে তায়! আত্মবিসর্জ্জন

নিয়ত হইবে তার সমিধ ইন্ধন!

সংকল্পে অটল রবে! হবে চিরধন্যা!

অয়ি বীরম্মন্যা!

পুষ্পমাসে গন্ধ বহ যদি আনে মোহ অভিনব,

নিদাঘ সন্ধ্যায় উঠে বেণুবীণা রব;

ময়ুর-বিরুত-মধু বনভুবচ্ছায়,

পুলক-সমুত্থ-কম্প যদি শিহরায়,

রবে অকম্পিতা তুমি! হে আত্ম-ঈশানা!

চির-অতৃষাণা!

যদি ঝড় ঝঞ্ঝা উঠে, বক্ষ মাঝে অঞ্চল আবরি,

অগ্নি রাখি দিও জাগি সারা বিভাবরী!

আর সব নারী ভবে প্রিয় পরিজনা,

তুমি রহ শ্রেয়োনিধি-ব্রতপরায়ণা!

অনাকুলা, অনলসা, সুকঠোর জপা!

দৃঢ় পরন্তপা!

শ্রীমতীসরলা দেবী

# অয়ি প্রীতিময়ী প্রকৃতি

হে প্রকৃতি,
নিশিদিন নব নব প্রীতি
সঞ্চারিয়া শুষ্ক হিয়া 'পরে,—
কেন তুমি লুকাইছ সলাজ-অন্তরে
তব গুপ্ত ধন ?
আমি যে লভিতে আজ এসেছি তোমারি কাছে
নবীন জীবন ;
মিছে—তবে করো'না গোপন
হেন ভাবে অকারণে, প্রাণপণে, সযতনে
তব গুপ্ত ধন !

জানি—তুমি চুরি করে' নিয়াছ আমার
জীবনের সার ;
তবু, অভিমান মোর রেখেছি দলিয়া
অবসাদ দিয়া।
তোমা'মাঝে আজ শুধু দেখে যাব একা
—বারেকের দেখা—
সে কেমনে রহিয়াছে আমারে ভুলিয়া
তব কোলে গিয়া।

জীবনের দেখা!—
বারেক নিমেষ লাগি'—দেখে যা'ব আজ আমি
নিরালায় একা!
এ মোর মিনতি
রাখিও রাখিও তুমি এই মধুমাসে
হে প্রকৃতি সতি!
বারেক ও তনুখানি রাখি দাও খুলি'
পূর্ণ পূর্ণিমায়,
কোকিলের ঝঙ্কারিত সকরুণ সুরে,—
স্নিগ্ধ নীলিমায়;
মলয়ের গন্ধভরা, স্বপ্নালস স্রোতে,
—রেণুর মাঝারে
একাকী মিশিয়া গিয়া—অতলের তলে
দেখে আসি তারে।

কেহ জানিবে না!
ব্যাপ্ত হ'য়ে যাব আমি তোমার মাঝারে যবে—
কেহ চিনিবে না।
দেখে ল'ব তব কাছে কি মোহিনী শক্তি আছে,
যাহে সে এমন
রহিয়াছে বন্দী হ'য়ে তব গুপ্ত অন্তঃপুরে
মোহ-মুগ্ধ মন!
দেহ মোরে দয়া করে পলকের তরে দেবী,
পশিতে সেথায়;—
বিস্তারিয়া ফেলি মোর এ আবদ্ধ অস্তিত্বেরে
অনন্তের গায়!

দেবকুমার রায়চৌধুরী



# পরিচয়

দেখেছি তোমায় কোন্ মাধবী পার্ব্বণে
প্রকৃতির ঐশ্বর্য্যের সৌন্দর্য্যের সার।
এসেছিলে ধরে' রূপ প্রতিমা উষার,
গন্ধর্ব্বশালায় কিম্বা আলেখ্য ভবনে॥
মেঘাচ্ছন্ন কোন্ দূর অতীত শ্রাবণে
এসেছিলে কাছে কিম্বা, করি অভিসার,
আঁধারের মাঝে করি রূপের প্রসার
গগন সীমান্তে কোন বিস্মৃত ভুবনে।
তোমা সনে ছিল জানি পূর্ব্ব পরিচয়,—
মন কিন্তু যুগ-স্মৃতি করেনা সঞ্চয়॥
ভাসিয়া চলেছি দোঁহে হাতে হাত ধরে,
ছাড়াছাড়ি হবে কিগো, পাব যবে কূল?
অথবা মিলন হ'লে জীবনের পরে,
চিনিতে আবার হবে পরস্পরে ভুল?

শ্রীপ্রমথ রায়চৌধুরী



# রূপচ্ছবি

জ্যোছনায় স্নান করি' এলাইয়া কেশ,
মুক্ত-প্রান্তরের মাঝে দাঁড়াও সুন্দরী,
অর্দ্ধ আবরিত দেহে লজ্জা জড়াইয়া
দুইটী ললিত বাহু তুলে দাও শিরে।
গ্রীবা বক্র করি থাক দূর শূন্যে চাহি,
আগে পিছে রাখ দু'টী কোমল চরণ
দু'খানি অধর দাও হাসিতে রঞ্জিয়া,
ঢেকে দাও কুচযুগ পবিত্রতা বাসে।
উড়ুক কুন্তল পাশ সুধীর মলয়ে
দুলুক অঞ্চলখানি বিজয় কেতন,
বিশ্বের সৌন্দর্য্যরাশি প্রতি লোমকূপে
উঠুক ভাসিয়া রঙ্গে ললনে তোমার।
সংসারের জ্বালা ব্যথা ওরূপ সাগরে
ভেসে যাক্—ডুবে যাক্ চির-জন্ম তরে।

শ্রীমুণীন্দ্রপ্রসাদ সর্ব্বাধিকারী



# পূর্ব্বস্মৃতি

আজকে সখি, পড়চে মনে সেই অতীতের সন্ধ্যাবেলা,
বসতে যখন কাছটি ঘেঁসে কঠিন হ'ত গল্প বলা,
নীলাম্বরীর আঁচল নিয়ে খেল্‌ত' বায়ু লীলার ছলে,
মন-ভোলানো মন্ত্রে তোমার মনটি কখন পড়্‌ত' গ'লে,
আকাশ ভ'রে উঠ্‌ত' তারা, ফুট্‌ত' হাসি চাঁদের মুখে,
হাতের ভিতর হাতটি ধরা, কতই কথা মনের সুখে!
সন্ধ্যা-তারা অবাক হ'য়ে মুখের 'পরে থাকৃত' চেয়ে,
ফুলের মত মনটি তোমার আমার প্রাণে রইত ছেয়ে!
লেখাপড়ার পুঁথির মতন পড়েছিলে আমার এ মন,
সৃষ্টিহারা দৃষ্টি তোমার, স্পর্শ তোমার অমূল রতন,
স্বপ্নপুরীর কল্পলোকে উড়িয়ে দিতেম ভাবের পাখা,
বিশ্ব ছিল সবুজ তখন, আকাশ ছিল সোণায় আঁকা!
মাঝখানেতে উঠ্‌ল' যে ঝড় ঘূর্ণী-বাতাস মাথায় ঘিরে,
তলিয়ে দিলে কোন্ অতলে মানস-সরের পদ্মিনীরে!
রঙ্গভূমির দৃশ্য পরে নাম্‌ল' কালের যবনিকা;
ঘূর্ণী-বায়ুর আঘাত পেয়ে নিভ্‌ল মনের দীপ্ত শিখা!
অতীত এখন শুধুই অতীত, নাই সে মনের উদ্দীপনা—
বুকের তালে নূপুর তোমার শোণিত-স্রোতে যায় যে চেনা!
মিথ্যা সখি, জাগানো আজ অতীত দিনের অতীত কথা,
হয়ত' তা'তে পাবে না সুখ, হয়ত' মনে পাবেই ব্যথা!

ইন্দিরা দেবী

# নিশি যায় যায়

এস বালা ! ফুল-সাজে কুসুম কানন মাঝে,
নিশি যায়, যায় !
যমুনার শ্যাম কূলে দাঁড়ায়ে বকুল-মূলে
আছিল আশায় ভুলে' চাহিয়া তোমায়।
রজত-জ্যোছনা-রাশ অঙ্গে মাখি' ফুলবাস
ঢল ঢল নদী-বুকে সুখেতে ঘুমায়—
নিশি যায়, যায়

নিশীথের সমীরণ করে মৃদু সঞ্চরণ
লতায়, পাতায়।
দূরে নীলাকাশে বসি জাগিছে প্রেমের শশী
আসিছে কৌমুদী ভাসি' তামসী ধরায়।
কর-পরশনে তার তমো-বাস বসুধার
খসিয়া পড়িছে ধীরে কে জানে কোথায়—
আয় বালা ! ফুলবনে, নিশি যায়, যায় !

জাগিয়া আধেক রাতি আনন্দ-উৎসবে মাতি'
ছিল ফুলবন ;
গোলাপ-রজনীগন্ধ- সুরভি-মদির-অন্ধ
লহরীর তালে তালে নাচি' সমীরণ,
জল-তরঙ্গের সুরে বাজাইতেছিল দূরে
যমুনার কূলে কূলে বাঁশরী কেমন।

এবে অবসন্ন-কায় ঢলিয়া পড়েছে হায়,
কুসুম ঘুমাতে চায় শিথিল-চেতন,
আকাশে শশীর চোখে, তরল জ্যোছনা-লোকে,
দিয়েছে ঘুমন্ত কর বুলায়ে স্বপন ;
কেহ না জাগিয়া আছে, আয় বালা ! আয় কাছে
নিশি বুঝি যায় যায়, ছাড়ি ফুলবন !

তুমি যবে আস হেথা দেখিতে আমায়,
ফুলবনে আকুলতা, চাহে তরু, হাসে লতা,
পাতায় পাতায় কথা, গাহে পাপিয়ায় ;
পায় পায় ফোটে ফুল, তারা চুমে এলো চুল,
যমুনা-লহরী-কুল উজানেতে ধায়,
তুমি যবে এস মোরে দেখিতে হেথায় !

আয় বালা ! ফুলবনে নিশি যায় যায় !
জলে কুমুদিনী-বালা, চন্দ্র তার বুকে ঢালা,—
কবে মোর ফুলমালা দুলিবে গলায় ?
সহকার ছায়াময় নদী বুকে মিশে রয়
সুপ্ত আলিঙ্গনে বাঁধা মগ্ন জ্যোছনায়—
আমার এ মুক্ত বুকে আয় বালা ! আয়, সুখে
উভয়ে মিশিয়া যাই ছায়ায় ছায়ায়—
নিশি যায়, যায় !

শ্রীভুজঙ্গধর রায়চৌধুরী

—হৃদয়-যমুনা—

শিল্পী—শ্রীচারুচন্দ্র রায়

"—যদি ভরিয়া লইবে কুম্ভ,

এস, ওগো, এস, মোর হৃদয় নীরে!—"

রবীন্দ্রনাথ—



# কেয়াফুল

ফুল চাই—চাই কেয়াফুল !—
সহসা পথের 'পরে
আমার এ ভাঙ্গা ঘরে
কণ্ঠ কার ধ্বনিল আকুল।

তখনো শ্রাবণ-সন্ধ্যা
নিঃশেষে হয়নি বন্ধ্যা—
থেকে থেকে ঝরিতেছে জল ;
পবন উঠিছে জেগে,
বিজলী ঝলিছে বেগে—
মেঘে মেঘে বাজিছে মাদল।

জনহীন ক্ষুব্ধ পথ
জাগিছে দুঃস্বপ্নবৎ—
বুকে চাপি' আর্ত্ত অন্ধকার ;
কোনমতে কাজ সারি'
যে যার ফিরেছে বাড়ী,
ঘরে ঘরে বন্ধ যত দ্বার।

শূন্য ঘরে
হিয়া গুমরিয়া মরে
স্মরি' যত জীবনের ভুল ;
অকস্মাৎ তারি মাঝে
ধ্বনি কার কানে বাজে—
চাই ফুল —চাই কেয়াফুল !

পাগল ! আজি এ রাতে
এ দুর্য্যোগ-অভিঘাতে—
বৃষ্টিপাতে বিলুপ্ত মেদিনী ;
তার মাঝে কেবা আছে,
কেতকী-সৌরভ যাচে !
কোথায় বা হবে বিকিকিনি ?

পবন উঠিছে মাতি !
কিছুক্ষণ কান পাতি'
মনে হ'ল গিয়াছে-বালাই ;
সহসা আমারি দ্বারে
ডাক এল একেবারে—
চাই ফুল —কেয়াফুল চাই !

ভাবিলাম মনে মনে—
হয়ত বা এ জীবনে
কোনোদিন কিনেছিনু ফুল ;
সেই কথা মনে ক'রে
আজো বা আশায় ঘোরে ;
কিম্বা কারে করিয়াছে ভুল !

তাড়াতাড়ি আলো তুলি'
বাহিরিনু দ্বার খুলি,
সবিস্ময়ে দেখিলাম চেয়ে—
মাথায় বৃহৎ ডালা,
দাঁড়ায়ে পসারী-বালা—
শ্রাবণ ঝরিছে অঙ্গ বেয়ে ;

কহিলাম, এ কি কাণ্ড !
তোমার পসরাভাণ্ড
আজ রাতে কে কিনিবে আর ?
এ প্রলয়ে কারো কাছে
কিছু কি প্রত্যাশা আছে—
কেন মিছে বহিছ এ ভার !

আর্দ্র দেহে আর্দ্র বাসে
সে কহিল মৃদু হাসে,—
শিরে বায়ু সুগন্ধ ছড়ায়—
যে ফুলে বেসাতি করি,
বাদল যে শিরে ধরি,—
কপালে লিখিল বিধি তাই !

বহিয়া দুখের ঋণ
যে কষ্টে কাটাই দিন—
এ দুর্দ্দিন কিবা তার কাছে ?
—ওগো তুমি নেবে কিছু ?
নয়ন হইল নীচু—
সেথাও বা মেঘ নামিয়াছে !

খোলা দরজার পাশে
বায়ু গরজিয়া আসে,
ফুলবাসে ভরি দেহ-মন ;
ঝর-ঝর ঝরে জল,
আঁখি করে ছল-ছল
ঘনাইয়া প্রাণের শ্রাবণ !

বাদলের বিহ্বলতা—
বুঝি হায় ! লাগিল তা'
নয়নে বচনে সর্ব্ব দেহে ;
সহসা চাহিয়া আড়
রমণী ফিরাল ঘাড়—
ঊর্দ্ধে যেন কি দেখিবে চেয়ে !

না কহিয়া কোন বাণী
পসরা লইনু টানি'—
মূল্য তার হাতে দিনু যবে,
উজাড় করিতে ডালা
কাঁদিয়া ফেলিল বালা—
ওমা এ কি—এত কেন হবে ?

কহিনু—যা' কিনিলাম,
এ নহে তাহারি দাম—
প্রতিদিন দিতে হবে মোরে ;
এক পণ দুই পণ—
যেদিন যেমন মন,
তাহারি আগাম দিনু তোরে

কতক বুঝে' না-বুঝে'
হৃদয়ের ভাষা খুঁজে'
বহুকষ্টে জানাইয়া তাই,
পুষ্পগন্ধে মোরে ঘিরে'
অন্ধকারে ধীরে-ধীরে
পসারিনী লইল বিদায়।

ফিরিনু একলা-ঘরে—
বাদল তখনো ঝরে,
পুষ্পগন্ধে পূর্ণ গৃহতল ;
শয্যা লইলাম পাতি'
নিবায়ে দিলাম বাতি—
আবার আসিল বেগে জল !

রুদ্ধ জানালার ফাঁকে
বাতাস কাহারে ডাকে,
বিজলী চমকি' কারে চায়
কোন্ অন্ধ অনুরাগে
ত্রিযামা যামিনী জাগে
শ্রাবণ ব্যাকুল-ব্যর্থতায় !

সঙ্গীহীন শূন্য ঘরে
হিয়া গুমরিয়া মরে—
স্মরিয়া এ জীবনের ভুল ;
সেই সাথে থেকে-থেকে
মনে হয়—গেল ডেকে',
কাননের যত কেয়াফুল !

শ্রীযতীন্দ্রমোহন বাগচী



# সাধনা

নিন্দা হবে জানি—
তবু রাণী, তোমার দ্বারেই সাধবো সেতার খানি।
আঙুল আমার বশ মানেনা, সুর ফোটে না তারে,
অধীর আবেগ আঘাত শুধু করে বুকের দ্বারে ;
তুমি তারে গুছিয়ে বেঁধে বশ মানিয়ে নিয়ে
সফল করে' তোলো তোমার ভাবের আবেশ দিয়ে
মর্ম্মরিয়া বাজুক সে তার মর্ম্মতারের মত
গুঞ্জরিয়া উঠুক বুকের গোপন ব্যথা যত ;
করুক লোকে কানাকানি, হাস্নুক যেবা হাসে—
তোমার চোখের দীপ্তিতে আজ দীক্ষা দেহ দাসে।

শঙ্কা তোমার নাই—
নিভৃত যে কুটীর খানি গ্রামের সীমানায় ;
উদার মাঠে নদী পারের পথটি গেছে বাঁকা,
শিয়রে তার নিঃশ্বসিছে বুনো-ঝাউয়ের শাখা।
এদিক বড় লোক চলেনা, ভাবে—যে জন যায়—
এমন সাঁঝে মাঠের মাঝে গজল কে বাজায়।

পথিক জানবে কেমন ক'রে কে লাগায় সে সুর ;
কাহার দেওয়া ব্যথায় হেথা সেতার ভরপুর !
না-হয় হেথায় নাইক প্রাসাদ, যন্ত্রী নাই বা আছে,
একটি ভক্ত জাগে তবু একটি দেবীর কাছে।

বিজন নদী তীর—
ঝাউ শাখাতে ঘনায় ধীরে নিশীথ সুনিবিড় ;
দুয়ার না হয় খোলাই থাকুক, কিসের ক্ষতি তায় !
ভয় কোর' না—ভৃত্য দ্বারে রইল প্রতীক্ষায় !
দখিন বায়ে গৃহচ্ছায়ে কাঁপছে যে দীপ খানি,
সেই কাঁপনের সুরটি ধরে' গমক যাবো টানি !
থরথরিয়ে কাঁপবে আঙুল, বক্ষ কাঁপবে সাথে,
অশ্রু কাঁপবে নয়ন-পাতে ব্যাকুল বেদনাতে।
মূর্চ্ছামগ্ন মৌন রাত্রি প্রহর বেড়ে যায়
ঝিঁঝির ঝুমুর সঙ্গে কাঁদে সেতার মূর্চ্ছনায়।

বাতাস যদি থামে,—
ভোরের রাতে হঠাৎ ছাতে বাদল যদি নামে ;
দুয়ার ফাঁকে হাওয়ার হাঁকে প্রদীপ যদি নিবে !
ভক্ত তোমার বাহির দ্বারে, আগলটি কি দিবে !
দীপ নিবে যায়, কি ক্ষতি তায়—কি ফল বলো লাজে,
মল্লারেতে মীড় মিলিয়ে সেতার যে তার বাজে !
মেঘের পর্দ্দা ঘনায় যদি অন্ধ রাতের পরে,
কি প্রয়োজন, দুয়ার দেওয়া রইল কিনা ঘরে !
অশ্রু নামে বর্ষাসম—হায় গো রাণী হায়,
মূর্ত্তিমতী সিদ্ধি কি তার ফলবে সাধনায় !

ঐরে এল আলো—
রক্ত উষা পরল ভূষা সাদার সাথে কালো।
বায়ুর কণ্ঠে নাই গরজন, ভজন গাহে পাখী,
পূর্ব্বাচলের তোরণ দ্বারে অরুণ মেলে আঁখি ;
উদাস তব নয়ন-তারার পাণ্ডু করুণ ছবি—
এই বেলা তার সুর মিলিয়ে বাজারে ভৈরবী।
সাধক, তুমি সিদ্ধ আজি—পূর্ণ মনোরথ,
ওই সুরে তোর যায় রে দেখা নূতন সুরের পথ।
যে যা বলে বলুক লোকে ভক্ত তোরই জয়,
বাণীর সাথে বীণার আজি নিবিড় পরিচয়।

শ্রীযতীন্দ্রমোহন বাগচী





# দ্বিপ্রহরে

বইরের পাতায় মন বসেনা, খোলা পাতা খোলাই পড়ে' থাকে,
চোখের পাতায় ঘুম আসেনা—দেহের ক্লান্তি বুঝাই বলো কা'কে ?
কাজের মাঝে হাত লাগাব, কোথাও কোন' উৎসাহ নাই তার,
চেয়ে আছি চেয়েই আছি, চাওয়ার তবু নাইক কিছু আর !

বেলা বাড়ে, রোদ চড়ে' যায়, প্রখর রবি দহে আকাশ তল,
ঝাঁঝাঁ করে ভিতর-বাহির, চোখের পথে শুকায় চোখের জল ;
মোহাচ্ছন্ন মৌন জগৎ, কোথাও যেন জীবনচেষ্টা নাহি,
ক্লিষ্ট আকাশ নির্ণিমেষে দিনের দাহ দেখছে শুধু চাহি' !

ঘরে ঘরে আগল আঁটা, আমার ঘরেই মুক্ত শুধু দ্বার,
সেই যে খুলে' চলে' গেছে তেম্‌নি আছে, কে দেয় উঠে' আর
পথের ধারে নিমের গাছে একটি কেবল তিক্ত মধুর শ্বাস
ক্ষণে ক্ষণে জানায় শুধু গোপন বুকের উদাসী উচ্ছ্বাস !

হাহা করে তপ্ত হাওয়া শস্যহারা বসন্ত-শেষ মাঠে,
চোতের ফসল বিকিয়ে গেছে কবে কোথায় অজানা কোন্ হাটে।
উদার মলয় নিঃস্ব আজি, সাম্‌নে শুধু ধূসর বালুচর
পঞ্চতপা দিক্-বিধবার বসন খানি লুট্‌ছে নিরন্তর।

কোন্ পথে সে গেছে চলি' মরু-বেলায় চিহ্নটি নাই তার,
লুপ্ত সকল শ্যামলিমা লয়ে তাহার মুগ্ধ উপচার ;
জাগ্‌ছে শুধু প্রখর দাহ তৃষ্ণাভরা বিশুষ্ক জিহ্বায়
দিনান্ত সে আস্‌বে কখন ? দম্‌কা বাতাস ধমক্ দিয়ে যায় ;

যতীন্দ্রমোহন বাগচী





# হাফিজের স্বপ্ন

অমা-যামিনীর গহন আঁধারে চুপি চুপি এল প্রিয়া,
দ্বিগুণ-আঁধার খর্জ্জুর-বীথি, তাহারি আড়াল দিয়া !
আঙুরের মত অলকগুচ্ছে গোলাপের মালা পরি',
মৃদু উশীরের মদির গন্ধে নিশীথ আকাশ ভরি',
কাজল-উজল কালো কটাক্ষে হানিয়া বিজলী-হাসি,
ফেরোজা রঙের বসন পরিয়া শিথানে দাঁড়া'ল আসি'!-
বীণানিন্দিত মধুরকণ্ঠে কহিল—রে অনুরাগী,
শূন্যশয়নে আমারে মাগিয়া জাগিয়া কিসের লাগি ?
করুণা তাহার হৃদয়ে হানিল সুখের মতন ব্যথা,
যুড়ি' যোড় পাণি বিগলিত-বাণী কষ্টে কহিনু কথা,—
তব অঞ্চল বসন্তবায়ে হৃদয়ে যে ফুল ফুটে,
তব মঞ্জীরসঙ্গীতরবে হৃদয়ে যে ধ্বনি উঠে,—
তাহারি গন্ধে, তাহারি ছন্দে রচিয়া গজল-গীতি
তোমারি কুঞ্জ-দুয়ারে গাহিয়া শুনাইব নিতি নিতি ;
নাহি চাই খ্যাতি, যশে কাজ নাই, চাহিনাক ধনমান,
তোমার স্তবের যোগ্য করিয়া শিখাইয়া দাও গান।

না কহিয়া কথা, না বলিয়া কিছু—লীলায়িত হেলাভরে
সেতারটি শুধু লইল টানিয়া কোমল বুকের পরে ;
অঙ্গুলিঘাতে তারগুলি তা'র সঙ্গীতে ভরি' দিয়া
আমার কোলের সঙ্গীটি মোরে ফিরাইয়া দিল প্রিয়া !
গোলাপের কুঁড়ি তখনো ভাবেনি ফুটিতে হইবে কিনা,
ডানার মাঝারে মাথাটি গুঁজিয়া চাতকী চেতনাহীনা ;
অমা যামিনীর গভীর আঁধারে মিলাইয়া গেল প্রিয়া—
শিশির-শীতল খর্জ্জুর-বীথি, তাহারি ভিতর দিয়া !
তার পর হ'তে বাজিছে সাহানা সোহিনী সিন্ধু কাফি,
সাথে সাথে সেই পরম পরশ উঠিতেছে কাঁপি' কাঁপি' ;
তালে তালে উঠে ত্বলে, ত্বলে' তারি হৃদয়েরি আকুলতা,
স্বরে স্বরে সদা ঘুরে' ঘুরে' ফিরে তাহারি গোপন কথা !

শ্রীযতীন্দ্রমোহন বাগচী





# শেষ-বাসরে

ঝরিয়াছ তুমি অশ্রু-ধারায়
আমার তরে,
জড়ায়েছ মোরে ফুলের মালায়
সোহাগভরে ;
প্রভাতে প্রদোষে সুখে দুখে মোর
পরায়ে দিয়াছ প্রণয়ের ডোর,
কল্যাণভরা কঙ্কণপরা
দু'খানি করে—
এস, সখি, আজি যৌবন-স্মৃতি-
শেষ-বাসরে।

মনে পড়ে আজি আমাদের সেই
বিবাহ-রাতি,
স্পন্দিত-বুকে হইনু দু'জনে
জীবনে সাথী ;
চারিদিকে দোলে আলো আর ফুল,
পল্লী-সখীরা প্রমোদে আকুল,
দীপ্ত-ভূষণ রঙ্গমহল,
রূপের ডালি,
মধু-পরিহাস-রস-উচ্ছল
'বাসর' রাতি।

মনে পড়ে সেই 'কনকাঞ্জলি'
পিতার হাতে,
হৃদয়ে ঝঞ্ঝা, বিদায়-সজল
আঁখির পাতে ;
সীমন্তিনীরা শিবিকা-তুয়ারে,
চোখে জলভার, ঘিরিল তোমারে—
তোরণ-মঞ্চে অদূরে শানাই
ধরিল 'তোড়ী.—
গমকে গমকে সুর-মূর্চ্ছনা
কোমলে-কড়ি।

মনে পড়ে সেই ধূসর অলকে
দাঁড়ালে এসে—
পা তু'টি ডুবায়ে তুধে-আল্‌তায়
বধূর বেশে ;
পথ-ধূলি-ম্লান সুকুমার শ্রীটি,
লজ্জাবতীর সম নত দিঠি,
অয়ি মঙ্গলা, আলয়-কমলা
ভুলালে মোরে,
পুরলক্ষ্মীরা লইল তোমারে
'বরণ' করে।

ফুলশয্যায় দিব্য হাসিটি
যাইনি ভুলে,
ঝল্‌মল্ তু'টি পান্নার 'তুল'
কর্ণমূলে।

বক্ষঃ-কারায় রুদ্ধ উতলা,
প্রেম-নর্ম্মদা, পূত-নির্ম্মলা,
ভাঙ্গি' সরমের মর্ম্মর-গিরি
তূর্ণ ধায়—
মোতিয়া বেলার গন্ধ-বিলাসী
মন্দ বায়!

মনে পড়ে সেই নব যৌবন-
গরবী গ্রীবা—
মুকুরে দীপ্ত বয়ঃসন্ধি-
বিজুলী বিভা—
তখন তরুণী, ছিলে না বুকের,
ছিলে না মরমী দুখের সুখের—
হেরেছিনু শুধু মঞ্জু ভ্রূযুগ
নিন্দি' 'রতি',
স্বর্ণ-অতসী-তনু-লতিকার
পেলব জ্যোতিঃ।

মনে পড়ে সেই মধু-মালতীর
বীথিকা দিয়া
চলে' যেতে প্রিয়া ভুজ-বল্লরী
চঞ্চলিয়া—
মাথার উপরে কোজাগর শশী,
পল্লব-ছায়ে বসিতে রূপসি,
রূপালি আলোর আল্‌পনা-আঁকা
বেদীর 'পরে—
ধ্যানের রাজ্যে প্রীতি-পারিজাত-
মেখলা প'রে।

কতদিন সেই কাঁপায়ে কাঁকণ
ক্ষণিকা সম,
চাবির 'রিং'টি বাজায়ে আসিতে
সমুখে মম ;
হেরেছি প্রতিমা, প্রীতি-ভ্রূভঙ্গ,
লাজ-সঙ্কোচে মুদিত অঙ্গ,
পরশি' অধরে শিশুর অধর
দাঁড়াতে হেসে' ;
লুটিত আঁচল নীলাম্বরীর
চরণে এসে'।

মনে পড়ে সেই তুলসীর মূলে
'সন্ধ্যা' দিতে,
মাটির 'দেউটী' যতনে ঢাকিয়া
আঁচলটিতে ;
ভক্তি-উজল মুখ-উৎপল,
আঁখি-পল্লব ঈষৎ সজল,
চোখোচোখি দোঁহে দাঁড়ানু থমকি'
পাটল সাঁঝে,
গৃহ-দেবতার ধূপ-সুরভিত
দেউল মাঝে।

হের, সখি, সেই দিনান্ত-তারা
তেমনি জ্বলে,
ডালিম-ফুলের রংটি ফলান
মেঘের কোলে !

খেলাঘর ভরি' উঠে কলরব,
ছেলেমেয়েদের ধূলা-উৎসব—
মিছা পরিণয় চতুর্দ্দোলায়
উলুর রবে ;
জীবন-উষায় বিনোদ ভূষায়
সেজেছে সবে।

আজি পূর্ব্বরাগের ফেনিল তুফান
গেছে গো সরি'
যুগ্ম-হৃদয় স্বচ্ছ সলিলে
উঠেছে ভরি'—
আগে যা' বুঝিনি আজি তা' বুঝেছি,
কাছে যা' ছিল তা' স্বপনে খুঁজেছি,
দু'জনে দোঁহার হৃদয়ে মিশেছি
পুলকভরে—
এস, সখি, আজি যৌবন-স্মৃতি-
শেষ-বাসরে।

শ্রীকরুণানিধান বন্দ্যোপাধ্যায়



## দ্বিপ্রহরে

সুদূর স্মৃতি জাগায় আজি
ভাঁটের ফুলের গন্ধ মিঠে—
লাজুক মেয়ে উঠ্‌ল নেয়ে
চুলের গোছা ছড়িয়ে পিঠে।
নীলাম্বরীর তিমির টুটে'
রংটি তোমার উঠ্‌ল ফুটে—
কামিনীবন ফুটিয়ে গেল
সজল তোমার রূপের ছিটে।

কাণের পিঠে তিলটি তোমার
এড়ায়নি এই মুগ্ধ চোখ—
দীঘির ঘাটে ওই যে আঁকা
দীপ্ত তোমার অলক্তক।
নারিকেলের কুঞ্জ-শিরে,
পদ্ম-ফোটা দীঘির নীরে,
ভাঁজটি খুলে' ছড়িয়ে প'ল
পাখীর পাখার স্বর্ণালোক।

তোমায় সখি দেখেছিলাম,
সরম-রাঙ্গা মধুর মুখ—
অন্তরাত্মা উঠ্‌ল কেঁপে
কণ্টকিয়া উঠ্‌ল বুক।
মৌমাছিদের গুঞ্জরণে
জাগ্‌ল শ্যামা কুঞ্জবনে—
কালো মেঘের রৌপ্য-পাড়ে
জরির মতন রৌদ্রটুক্।

স্বপ্ন সম তার কাহিনী—
আজ্‌কে প্রিয়ে দ্বিপ্রহরে
নোনা-আতার সোণার গায়ে
রবির কিরণ পিছ্‌লে পড়ে;
দূর্ব্বা-শ্যামল নিম্বতল,
দীপ্ত নভো নীলোজ্জ্বল,
ঢেউয়ের মাথায় মাণিক ভাঙ্গে
গাঙ্গের বুকে স্তরে স্তরে।

শ্রীকরুণানিধান বন্দ্যোপাধ্যায়





# সন্ধ্যালক্ষ্মীর প্রতি

তোমার আলো সব ভুলালো
লো অমরী বালা,
তোমার চেলীর ঝিলিমিলি
চুলের তারার মালা;
পাখীর গানে কাঁকণ তোমার
বাজে কানন ছেয়ে,
শিউরে ফোটে শিউলি-কলি
তোমার সোহাগ পেয়ে।

অলক ঢাকা কোমল পলক
নয়ন গরবী—
কাঙাল বায়ু যাচে তোমার
চুলের সুরভি।
কোহিনুরের টিপটি ভালে
কাণে রতন দুল
বরণ কালের তরুণ বধু
রে দুলালী ফুল।

এস নেমে আমার ঘরে
তালী-বনের তলে।

এস মানস নন্দিনী মোর
এস আমার কোলে।
সংসারে নাই ঠাঁই-ঠিকানা
একলা কাটাই দিন,
কৈফিয়তের ভয় রাখি না—
সব দায়িত্ব-হীন।
বনের ফাঁকে কুড়িয়ে বেড়াই
শুকনো ঝরা ফুল।
হিজি বিজি লেখা খাতায়
কাটি কতই ভুল।

হের, দিগ্বলয়ে বেগুনি-নীল
গিরিশ্রেণীর চূড়ায়,
পরীরা ওই সারি সারি
মণির ফানুস উড়ায়।
হেথায় যাহা ভাবে আঁকা
রূপে হোথায় রাজে
জলধনুর বীণার তারে
আলোর সুরটি বাজে।
এস মানস দুলালি মোর
আমার খেলার ঘরে,
তোমার রঙের ইন্দ্রজালে
দাওগো নয়ন ভরে'।
তুহার আলো সবভুলালো
লো অমরী বালা,
এস এস চঞ্চলিয়া
চুলের তারার মালা।



# কাণে কাণে

হের, সখি আঁখি ভরি' শুভ্র নীরবতা
পাহাড়ের দু'টি পার্শ্ব, জ্যোৎস্না আর মসী।
নিথর নিশার কণ্ঠে কি দিব্য বারতা,—
কাণ পেতে শোন' হেথা বালুতটে বসি।
নীরবে নদীর জল চলে সাবধানে,
সুর মিলাইয়ে ওই তারকার সাথে।
পথ চেয়ে চেয়ে বায়ু, মগ্ন কার ধ্যানে—
সন্তর্পণে হাতখানি রাখ মোর হাতে!
যাদুকর চন্দ্রকর তালের বাগানে—
হেথা হোথা তুলিয়াছে রূপার ফলক ;
মাধবী লতার ফাঁকে বকুলের তলে,
কে তরুণী মুঠি ভরি ধরে চন্দ্রালোক!
পাখী লুকায়েছে আঁখি পালক সিথানে—
আজিকার কথা বঁধু, কহ কাণে কাণে।

শ্রীকরুণানিধান বন্দ্যোপাধ্যায়।



# আহ্বান

মুখের হাসিতে আর
বুকের বেদনা সই
ঢেকে কত রাখ্‌বো,
জোর ক'রে মন বেঁধে
আড়ালে লুকিয়ে কেঁদে
কত কাল থাক্‌বো !

যেদিন বিদায় নিলে
মনে পড়ে, ব'লেছিলে
'হু-দিনেই আস্‌বো',
তুমি কি ভুলিলে সই,
নেই মোর এক বই
ভাল' যারে বাস্‌বো।

হৃদয়ে রাখিয়া যার
পলকে হারাতে, হায় !
কি দিন্‌ই সে যাপ্‌ছে
কে বুঝিবে সেই কথা
তোমার বিরহ-ব্যথা
কি প্রাণে সে চাপ্‌ছে।

দিবানিশি দেখে তবু
দু'জনার কারো কভু
যেতো না যে তিয়াষা,
ভুবনে কি ছিল মধু,
নয়নে কি প্রেম, বঁধু
মরমে সে কি আশা !

দরশ পরশ মাগি'
আজ আমি নিশি জাগি
অধর কি তিক্ত !
হে মোর অমিয়, তুমি
এস', তারে চুমি চুমি
কর সুধা-সিক্ত।

আজি দিকে দিকে প্রীতি
ভরি' উঠে বনবীথি
চম্পক-গন্ধে,
এস তুমি অনুরাগে
নিখিল ভুবন জাগে
নব গীতি-ছন্দে।

শ্রীগিরিজাকুমার বসু





# বিচিত্রা

চঞ্চল হিয়া, বল বল প্রিয়া,

বল বল প্রিয়তমা,

মনো-মধুপের মোহন রূপের

সুধা-শতদল সমা !

কোন্ অলকার কামনা-দুয়ার খুলি'

মৃণাল-গরবী সলিল-শয়ন ভুলি'

ফুটিলে আমার বক্ষ-সরসে দুলি'

প্রেমারুণ অনুরাগে !

ওগো মনোরমা, ঊষা-প্রিয়তমা

এত মোরে ভালো লাগে !

সেদিন গোধূলি, আঁখি-পাতা তুলি'

হাসিমুখে সুবিমলে,

চেয়েছিলে দুটি ডাগর নয়নে

মুগ্ধ-মরম-তলে ।

যেদিন প্রথম-পরিচয়-ক্ষণে

শুধু পলকের মৃদু দরশনে

জীবনের রথ টানিলে চরণে

অলখ হৃদয়-হারে,

নিমেষে চমকি', সঁপিলাম সখি,

নিঃশেষে আপনারে ।

তোমার বুকের চীনাংশুকের
রজতাঞ্চল-রুচি
কৌমুদী-ছলে নিল কি ধরার
সকল ম্লানিমা মুছি ?
দ্রাক্ষা-অধর চুমায় তোমার
বকুল-বালিকা বিভল হিয়ার
খুলিল কি ধীরে মৃদু দল তার
কিশোরী-বয়স লভি' ?—
তোমার বুকের আলিঙ্গনের
বহিয়া বিনোদ ছবি।

প্রেয়সীর বেশে, নিলে ভালোবেসে
আমারে বরণ করি' ;
নয়নের ডোরে বাঁধিলে যে মোরে
হে হৃদয়-ঈশ্বরী !
চরণ-সেবার নিয়েছি যে ভার,
জানি, নহি আমি যোগ্য তাহার
সোনা করি' দিলে মোর সংসার,
হে পরশমণি তুমি।
স্নেহের আমার গোমুখী-প্রপাত,
প্রেমের তীর্থভূমি !

কে তোমারে প্রিয়া, রাখিল সৃজিয়া
সোহাগে আমারি তরে !
কোন্ মনোরথে আসিলে লক্ষ্মী
লক্ষ্মীছাড়ার ঘরে !
কোন্ সে অতীত পুণ্যের ফলে
রচিলে আলয় পরাণ-কমলে

তব উৎসব-দীপ আজি জ্বলে
আনন্দে দিবাযামী,
কোন্' শিব'জটা বহি বল্লভী
মানসে আসিলে নামি।

দুলিয়া ফুলিয়া প্লাবন-জাগর
মিলন-সাগর, সখি,
লুটায়ে পড়িছে বক্ষ-বেলায়
তোমারি কিরণে ওকি ?
তোমারি পেলব-পীযূষ-তৃষায়
চিত্ত-চকোর ফিরে কি নিশায়
চাহি ছায়াপথে তোমারি দিশায়
অধর-কুমুদ জাগে ?
তোমারি জীবনে জীবন তাহার,
দাবী তার সব আগে।

যাচিয়া চরণ, হৃদয়-আসন
পেতেছিনু তব প্রিয়া
ধন্য করিলে অঙ্ক তাহার
শ্রীপদ'-প্রসাদ দিয়া
থাক' থাক' সেথা হইয়া অচল
নিখিল-নারীর হে রাকা অমল
তোমারি ধ্যানের মন্ত্রে কেবল
ফুটুক্ আমার বাণী ;
তুমি থাক মোর সকলের বাড়া,
তুমি থাক' মোর রাণী।

শ্রীগিরিজাকুমার বসু



# লব্ধ-দুর্লভ

হে মম বাঞ্ছিত নিধি! সাধনার ধন!
নিঃসঙ্গ এ অন্তরের চির আকিঞ্চন!
করুণ-লোচনা
অন্ধ এ মন্দিরে তুমি উদার জোছনা!

মলিন ধূলির কোলে লয়েছ গো ঠাঁই.
জ্যোছনার মত তবু অঙ্গে গ্লানি নাই!
অয়ি ইন্দু-লেখা!
অন্তরে পেয়েছি তোমা, নহি আর একা।

নহি আর সমুদ্‌ভ্রান্ত, ক্ষুধিত নয়ানে
ফিরি নাক' দেশে দেশে নিষ্ফল সন্ধানে
হে অমৃত-ধারা!
উঞ্ছ কটাক্ষের ভিক্ষা হ'য়ে গেছে সারা।

এসেছ' হৃদয়ে তুমি সহজ গৌরবে,
পূর্ণ করি দশদিক মন্দার সৌরভে
আনি মুগ্ধচিতে
ফিরেছি নীড়ের কোলে তোমার ইঙ্গিতে

—সাগরিকা—

শিল্পী—শ্রীপূর্ণচন্দ্র চক্রবর্ত্তী

"—মিনতি মম শুন হে সুন্দরী,
আরেকবার সমুখে এসো প্রদীপখানি ধরি'।
এবার মোর মকরচূড় মুকুট নাহি মাথে,
ধনুক-বাণ নাহি আমার হাতে ;
এবার আমি আনিনি ডালি দখিন সমীরণে
সাগরকূলে তোমার ফুলবনে।
এনেছি শুধু বীণা,
দেখো তো চেয়ে আমারে তুমি চিনিতে পারো কিনা ?

— রবীন্দ্রনাথ

আপনি মগন হয়ে গেছি আপনাতে
ভাবিতেছি নিশিদিন—কী আছে আমাতে
যাহার সন্ধানে
তুমি এসে ধরা দেছ? হায় কে তা জানে।

সংসারের মাঝে ছিনু সন্ন্যাসী উদাস
তুমি সঙ্গে নিয়ে এলে ফুলের নিশ্বাস
আনিলে চেতনা,
দুখের বিহ্বল সুখ, সুখের বেদনা!

ভেবেছিনু জগতের আমি নহি কেহ,
তুমি ভেঙ্গে দিলে ভুল, দিলে তব স্নেহ,
মর্ম্ম পরশিলে,
রুদ্ধ উৎস খুলে গেল, হে সুন্দরশীলে!

আজি মোর সর্ব্বচিত সারা তনু ভরি
আনন্দ অমৃত ধারা ফিরিছে সঞ্চরি'।
নীরবে নিভৃতে
আমাতে মিশেছ তুমি, অয়ি অনিন্দিতে

জীবনে এসেছ পূর্ণা! রিক্তাতিথি শেষে
মানসী দিয়েছো দেখা মানুষের দেশে
অয়ি স্বপ্ন সখী,
তোমারি মাধুরী আজ নিখিলে নিরখি।

তুমি সে বালিকা যার চম্পক অঙ্গুলি
লিখিত মেঘের স্তরে চঞ্চল বিজুলি।
যাহার লাগিয়া
জাগিত গো তন্দ্রাতুর বালকের হিয়া।

শিয়রে সোণার কাঠি ঘুমাইতে তুমি
মুক্ত দ্বারে রৌদ্র আর জ্যোৎস্না যেত চুমি।
সাগরের তলে
তুমি সে গাঁথিতে মালা মুকুতার ফলে।

তোমারি পরশ বহে বসন্ত বাতাস,
বর্ষা জলোচ্ছ্বাসে ছিল তোমারি নিশ্বাস!
মূর্চ্ছিত বৈশাখে
ও লাবণ্যমণি ছিল চম্পকের শাখে।

তুমি ছিলে অন্ধকারে কালো চুল খুলে
চন্দ্রালোকে তোমারি অঞ্চল পড়ে দু'লে
সন্ধ্যা সরোবরে,
গন্ধতৃণে গন্ধ রেখে তুমি যেতে স'রে;

স্বপ্নে ছিলে স্বর্গে ছিলে মগ্ন পারিজাতে,
অতনু আভাস ছিলে, ছিলে কল্পনাতে,
আজ একেবারে
মর্ত্তে এলে মূর্ত্তি ধরে আমারি দুয়ারে।

ধন্য মোরে করেছো গো মুগ্ধ চোখে চাহি,—
ধুয়ে মুছে দেছ' গ্লানি, তাই সখী গাহি
বন্দনা তোমারি
তব প্রেমে মণিহার পরেছে ভিখারি।

সত্যেন্দ্রনাথ দত্ত



## —কে—

চির-চেনার চমক নিয়ে চির-চমৎকার
নতুন ছুটি ভ্রমর-কালো চোখে
কে এলে গো হোরার মেলায় দৃষ্টি অলঙ্কার
বৃষ্টি ক'রে পুলক স্বর্ণালোকে

কে এলে গো !···অশোক-বীথির ছায়ায় ছায়ায় আজি
নিশ্বাসে পাই তোমাব-নিশাস খানি
পদ্মগন্ধা কে সুন্দরী জাফরাণে মুখ মাজি
হাওয়ার পিঠে গেলে আঁচল হানি

সৌরভে তোর বিভোর ভুবন মগজ সে মশ্‌গুল,
ধূপের বাতি আগুন হ'য়ে ওঠে,
অগুরু বাস আগুন উছাস-বিহ্বলে বিল্‌কুল
সংজ্ঞাহারা বকুল ভুঁয়ে লোটে।

শামার শিসে কোন্ ইসারা করিস্ গো তুই কারে
মন গোপনে ওঠে কেমন ক'রে
চির-যুগের বিরহী ধায় তোমার অভিসারে
অশ্রুমুক্তা-অর্ঘ্যে দু'হাত ভ'রে।

চাঁদের আলোর রাজ্যে রাণী তুমি চাঁদের কোণা
মর্ত্ত্যজনের চির-অধর তুমি
স্বর্গ তোমার প্রসাদ হাসি, স্বপ্নে আনা-গোনা
মূর্চ্ছে তৃষা তোমার আভাস চুমি'।

আনন্দে তোর নিত্য বোধন, পূজা শিরীষ্ ফুলে,
আরতি তোর আঁখির জ্যোতি দিয়ে,
রিক্তা তুমি সন্ধ্যা-মেঘের রক্তনদীর কূলে,
পূর্ণা তুমি প্রাণের পুটে প্রিয়ে!

পারিজাতের পাপ্ড়ি তুমি ইন্দ্রেরি উদ্যানে,
রাঙা তুমি একশ' হোমের ধূমে,
তপ্ত সোনার মূর্ত্তি তুমি নিদাঘ দিনের ধ্যানে
স্ফূর্ত্তি তোমার পদ্মরাগের ঘুমে।

সত্যেন্দ্রনাথ দত্ত



# বর্ষা-নিমন্ত্রণ

এস তুমি বাদল বায়ে ঝুলন ঝুলাবে ;
কমল চোখে কোমল চেয়ে কূজন ভুলাবে।
শীতল হাওয়া—নিতল রসে—
বনের পাখী ঘনিয়ে বসে ;
আজ আমাদের এই দোলাতেই দুজন কুলাবে ;
এস তুমি নূপুর পায়ে ঝুলন ঝুলাবে।

(আজ) গহন ছায়া মেঘের মায়া প্রহর ভুলাবে,
অবুঝ মনে সবুজ বনে লহর দুলাবে।
কূজন ভোলা কুঞ্জে একা
এখন শুধু বাজাবে কেকা ;
হাল্‌কা জলে ঝামর হাওয়া চামর ঢুলাবে,
(আর) গহন ছায়া মোহন মায়া প্রহর ভুলাবে।

এস তুমি যুথীর বনে দুকুল বুলাবে,
কোল দিয়ে ঐ কেলি কদম মুকুল খুলাবে।
বাইরে আজি মলিন ছায়া
মলিদা রং মেঘের মায়া,
অন্তরে আজ রসের ধারা রঙীন্ গুলাবে,
এস তুমি মোহের হাওয়া মিহিন্ বুলাবে।

(ওগো) এমন দিনে ঘরের কোণে শয়ন কি লাভে ?
কিসের দুখে নয়ন-জলে নয়ন ফুলাবে ?
আয় গো নিয়ে সাহস বুকে
পিছল পথে সহাস মুখে,
নূতন শাখে নূতন সুখে ঝুলন ঝুলাবে ;
( এস ) উজল চোখে কোমল চেয়ে ভুবন ভুলাবে।

সত্যেন্দ্রনাথ দত্ত





# গর্‌বা গান

( গুজরাটী গর্‌বার সুর গেয় )

( ১ )

পার্‌ব না একলাটি আজ ঘরে পার্‌ব না রইতে !
চাঁদ ডাকে পাপিয়াকে ছুটো কথা কইতে !
নিরালায় কোল-ভরা, ফুল জাগে আলো-করা,
যেচে কার খুন্‌সুড়ি সইতে।
অথই পাথার পারা জোছনায় মাতোয়ারা
দিশেহারা হ'ল হাওয়া চৈতে।

( ২ )

শোন্ সখী ! গায় কারা আজ রাতে গুজ্‌রাতী গর্‌বা।
খঞ্জন-নর্ত্তন-হিল্লোল-গর্ভা।
প্রিয়া গন্ধর্ব্বের হিয়া কন্দর্পের
হার মানে ঠুংরী কাহার্‌বা !
দুনিয়ার আদরের ফুর্‌তির আতরের—
মনোহারী বেলোয়ারী কার্‌বা !

( ৩ )

চল্‌ল রে দখিনার হিল্লোলে সাগরেরি ছন্দ!
কোন্ বনে চন্দন, কোন্ বনে গন্ধ
মল্লিকা উল্লাসে স্বপ্নের হাসি হাসে
সৌরভে সাঁতারে আনন্দ!
আন্‌কো কী সুখ-ভরে আকুলি-বিকুলি ক'রে
খুল্‌ছে যে পাপ্‌ড়িটি বন্ধ!

( ৪ )

জাগ্‌ল' রে নিদ্-ঘরে পাখী, আজ নারে নিদ সইতে!
আঁখি হ'ল অনিমেষ আলো-থইথইতে!
শোন্ সখী শোন্ মুহু কুহু কুহু কুহু কুহু
বুক-ভরা সুখ নারে বইতে!
সে সুরের মনোহরে জ্যোছনার সরোবরে—
শত তারা এলো জল-সইতে!

( ৫ )

অম্বরে জাগে চাঁদ তারকার ফুল-শেযে রাত-ভোর!
কি কথা বলিতে চায় ঘুমহারা ঘুম-চোর!
গগনের নিরালায় মন কোথা ভেসে যায়
জ্যোছনায় মাখা আঁখি-লোর!
তারকার রূপ-শিখা মরতের মল্লিকা
কারে বেশী চায় মন ওর!

( ৬ )

চাই কারে জানি না রে আমি শুধু ফিরি স্বপনে !
ভালোবাসা ভালোবাসি, মন-গোপনে !
আকাশ-কুসুম তুলি কুমুদের ফুলে বুলি,
দিক ভুলি, ফিরি ভুবনে !
জোছনার জাল পেতে জোনাকীর হার গেঁথে
কার ছবি জপি গো মনে !

( ৭ )

নিশি নিশি জাগো চাঁদ ! নিরালায় নিতি নিরখি !
হারানো ছবির মালা জপ কর কি ?
কত আঁখি কত যুগে কত দুখে কত সুখে !
আঁখি তব গেছে পুলকি,
ছাই হ'য়ে গেছে যারা তারা অতীতের তারা,
একাকী তাদের স্মর কি ?

( ৮ )

কর্পূরে ফাগ ক'রে জ্যোৎস্নাতে চাঁদ হোলি খেল্‌ছে !
কর্পূরী কুঙ্কুম ফুলে ফুলে ফেল্‌ছে !
হিল্লোলি' উল্লাসে মাতি অনুভাব-রাসে
মল্লিকা হাসি হেনে হেল্‌ছে !
উবে-যাওয়া রূপ কত তারা-ফুলে অবিরত
হীরার লাবণি—মণি মেল্‌ছে।

( ৯ )

রং বিনা দোল খেলা, প্রাণে স্রেফ্ জ্যোছনারি রঞ্জন।
স্মৃতির মূরতি-হারে রাস-রমে কোন্ জন।
আজ পরাণের পুটে সরোজ-কুমুদ ফুটে—
একসাথে রস-ভুঞ্জন।
আকাশে ঝরোকা খোলা, তারা আঁকে পথ-ভোলা—
স্বপনেরি চোখে অঞ্জন।

( ১০ )

ঝঙ্কারে রিম্‌ঝিম্ ঝিঁঝি গায়, আজ না রে আজ না।
তনু ভরি' মরি মরি নূপুরেরি বাজনা!
আজ নয় আজ নয় আজ কোনো কাজ নয়,—
অপরূপ! ভোর না, এ সাঁঝ না!
যে দূরে, যে আছে কাছে সবারি হৃদয় যাচে
জ্যোছনায় অলখেরি সাজনা!

সত্যেন্দ্রনাথ দত্ত





# ঝর্ণা

ঝর্ণা! ঝর্ণা সুন্দরী ঝর্ণা?
তরলিত চন্দ্রিকা! চন্দন-বর্ণা!
অঞ্চল সিঞ্চিত গৈরিকে স্বর্ণে,
গিরি-মল্লিকা দোলে কুন্তলে কর্ণে,
তনু ভরি' যৌবন, তামসী অপর্ণা!
ঝর্ণা

পাষানের স্নেহধারা! তুষারের বিন্দু!
ডাকে তোরে চিত-লোল উতরোল সিন্ধু।
মেঘ হানে জুঁইফুলী বৃষ্টি ও-অঙ্গে,
চুমা-চুম্‌কীর হারে চাঁদ ঘোরে রঙ্গে,
ধূলা-ভরা দ্যায় ধরা তোর লাগি ধর্ণা!
ঝর্ণা!

এস তৃষ্ণার দেশে এস কলহাস্তে—
গিরি-দরী-বিহারিণী হরিণীর লাস্তে,
ধূসরের উষরের কর তুমি অন্ত,
শ্যামলিয়া ও-পরশে কর গো শ্রীমন্ত ;
ভরা ঘট এস নিয়ে ভরসায় ভর্ণা ;
ঝর্ণা !

শৈলের পৈঠায় এস তনুগাত্রী !
পাহাড়ের বুক-চেরা এস প্রেমদাত্রী !
পান্নার অঞ্জলি দিতে দিতে আয় গো,
হরিচরণ-চ্যুতা গঙ্গার প্রায় গো,
স্বর্গের সুধা আনো মর্ত্ত্যে সুপর্ণা !
ঝর্ণা !

মঞ্জুল-ও হাসির বেলোয়ারি আওয়াজে
ওলো চঞ্চলা ! তোর পথ হ'ল ছাওয়া যে !
মোতিয়া মতির কুঁড়ি মূরছে ও-অলকে ;
মেঘলায়, মরি মরি, রামধনু ঝলকে !
তুমি স্বপ্নের সখী বিদ্যুৎপর্ণা !
ঝর্ণা !

সত্যেন্দ্রনাথ দত্ত



—আবির্ভাব—

শিল্পী—শ্রীপূর্ণ চক্রবর্ত্তী

"—আজি আসিয়াছ ভুবন ভরিয়া
গগনে ছড়ায়ে এলোচুল
চরণে জড়ায়ে বনফুল!—"

রবীন্দ্রনাথ—



# প্রাতঃপ্রবুদ্ধা

সখি, মোরে তোর স্বপনের কথা বল্‌ !
এ প্রভাতে তোর মুখখানি নিরমল্‌ !
কুন্তলে তোর বিকল কুসুম
পাখা মেলি যেন নয়নের ঘুম
উড়ে গেছে কোন্‌ অজানা গগন-তল !
বল্‌ সখি, তোর স্বপনের কথা বল্‌।

কখন্‌ তোমার হৃদয়ে তুলিলে বাস
অরুণ অধরে হাসিয়া মধুর হাস !
স্খলিত আঁচল তুলি দিলে রাখি'
উরঃকলি পরে, সযতনে ঢাকি
বিগত নিশার কি গোপন অভিলাষ ?
—আপনার রসে হাসিয়া মধুর হাস ?

ফুলসম তোর কপোল ফুটেছে দুটি—
নয়নভৃঙ্গ তদুপরে পড়ে লুটি,
আভাময় অতি ললাট-কিশোর
সারা মুখখানি আলো করি তোর
ঈষৎ হাসির কিরণ পড়েছে টুটি !
ফুসসম দুটি কপোল উঠেছে ফুটি !

বল্ সখি তোর স্বপনের কথা বল্—
দেখেছিস তুই নিশার গভীর তল্ ?
রতন আলয়ে ত্রিদশ কিশোর—
হাত ধরা-ধরি চলেছে কি তোর ?
চুমি নেছে হরি' বরষের আঁখিজল ?
বল্ বল্, তোর স্বপনের কথা বল্ !

সতীশচন্দ্র রায়





## গুপ্ত প্রেম

চিরদিন দিনু দৃষ্টি সে দূরে দাঁড়ায়ে -
মিষ্টির থালে ভিখারীর দূর দৃষ্টি !
একদিন মোর অভাব্য আশা মিলায়ে
দিলেন বিধাতা, উলটিল মোর সৃষ্টি !

হৃদয়ে আসিয়া দাঁড়াইল হেমবর্ণা
সুধা সম্পুট ধরিল তুলিয়া অধরে।
- ভিতরে বাহিরে মধুগন্ধের ঝর্ণা ;—
অমিয়া বরষি ; পরশি পুষ্প নিকরে

কি কহিল মোরে ! কি শুনিনু মোর দু'কাণে ?
নির্দ্দয়া যারে পাষানী হেন যে ভেবেছি !
"প্রিয়—প্রিয়তম, এত—এতকাল গোপনে
জান কি তোমারে কতই ভাল যে বেসেছি !"

আকুল হিয়ার মত্ত লহরি-উছাসে
কাঁচলি-ছিঁড়িয়া পড়েছিল বুকে ঝাঁপায়ে,
বনস্পতির গায়ে দাবানল-বিলাসে
স্বর্ণ-বরণা ধরেছিল মোরে লতায়ে!

উদাসিনী বুকে রহে কি বাহিনী মমতার?
—ভাবিয়াছি কত দূর সন্দেহে নিরখি'!
গুপ্ত সে বুকে বিমুখী আনত-আননার
এত তরঙ্গ হিয়ার আকুলি ছিল কি?

সোনা হ'য়ে গেনু পলকের সেই মিলনে
গুপ্ত প্রেমের বিজনে, কুঞ্জ আগারে!
বিজলী সে মম গিয়াছে জীবন-গগনে
সুধাপথ আঁকি, এ'পাব হইতে ও'পারে!

শশাঙ্কমোহন সেন





# কালো মেঘ ভেসে যায়

আকাশেতে রজনীতে কালো মেঘ ভেসে যায়।
বঁধুরে হেরিতে প্রাণ চারিদিকে শুধু চায়!
আজি তারে এইখানে, বার বার পড়ে মনে ;
নিরালাতে আজি রাতে দেখা হোক্ দু'জনায়!
আমি যারে ভালবাসি এই বেলা সে কোথায়!

আজি মোরা মেঘ-সাথে উড়িব গো নীলিমায়!
ঘুম এলে ঘুমাইব বারিদের বিছানায়।
তারাগুলি হেসে হেসে, আকুল হইবে শেষে,
গলা ধরা ছাড়িব না, মজে' রবো মহিমায় ;
আমি যারে ভালবাসি এই বেলা সে কোথায়।

ফুল ছুঁড়ি ফুল-পরী জাগালে ফুলের ঘায়,
উড়িয়া বেড়াবো তবু মেঘে-ভাঙা জ্যোছনায়!
মানুষের দেশে প্রীতি, সে শুধু নিয়ম রীতি।
ভালবেসে হেথা প্রাণ কেঁদে মরে নিরাশায়
আমি যারে ভালবাসি এই বেলা সে কোথায়!

ভালবাসি যারে তার কাজ কি গো তুলনায়!
তার কালো চুল হেরি' কালো মেঘ গলে' যায়!
মুখ দেখে বলে চাঁদ, "একি হল পরমাদ!"
চোখ দুটি দেয় লাজ গগনের তারকায়!
তুলনা দেখাতে গিয়ে কাঁদে ভাষা পড়ি' পায়!

সরু দুটি ঠোঁট দেখে' গোলাপ জ্বলিয়া যায়।
তারি 'পরে কিবা শোভা বাঁশীপানা নাসিকায়!
ও-দীঘল আঁখি-মাঝে, জগতের শোভা রাজে,
তার প্রেম-চাহনির তুলনা কি দিব, হায়।
দেখিলে বুঝিতে কেন ভালবাসি বঁধুয়ায়।

কথা শুনে' মনে পড়ে সুর-দেওয়া কবিতায়।
মৃণাল ও-বাহু দুটি পরশিতে কেনা চায়!
পরিধানে নীল শাড়ী, বলিহারী! বলিহারি।
দেহের ললিত শোভা শাড়ী ফুঁড়ে বাহিরায়।
কমল-চরণতলে ধরা তাই মূরছায়।

তার গাল লালে লাল, ভুরু আঁকা তুলিকায়।
কুরূপা হেরিয়া তারে লাজে দূরে সরে যায়।
তার কোলে মাথা রাখা ভুবন ভুলিয়া থাকা,
জীবন সফল হোলো পূজি' প্রাণ-প্রতিমায়।
বোঝাতে পারিনে, তবু ভালবাসি বঁধুয়ায়।

ওই যে রে কালো মেঘ গরজিল পুনরায়।
চলো, বঁধু! চলো যাই; কাজ নাই ভাবনায়।
প্রাণে-প্রাণে বিনিময়, সে যেন কিছুই নয়,
আমাদের ভালবাসা কে বুঝিবে দুনিয়ায়।
ভালবেসে হেথা প্রাণ কাঁদে বড় নিরাশায়।

আগে হোলো ভালবাসা মজি' প্রেম-প্রতিভায়!
ভালবাসি, ভালবাসে' সেটা মহা করুণায়।
দূরে দূরে সাধাসাধি, দূরে দূরে কাঁদাকাঁদি,
দূর হোক্, এস মিলি দূরে রাখি লালসায়!
এখনো আকাশে, বঁধু! কালো মেঘ ভেসে যায়।

শ্রীযতীন্দ্রপ্রসাদ ভট্টাচার্য



# স্বার্থকতা

হৃদয়ের আরো কাছে এস এস প্রিয়
পরিতৃপ্ত কর প্রাণ ও অঙ্গ পরশে,
তৃষাতুরা যাচে ওই অধর অমিয়—
দু'টি ভুজপাশে মোরে বাঁধো ভালবেসে!

রেখনাকো ব্যবধান ও সীমান্তরেখা;
কেন এ লুকায়ে থাকা? কেন আর ছল?
হৃদয়ের স্তরে স্তরে ও মাধুরী লেখা,
কেন গো মলিন তবু হৃদি-শতদল?

বাসনা-বিহ্বল-প্রাণ, পিপাসা কাতর
অলক্ষ্যে আসিতে চায় এ হৃদয়ে ছুটি
দু'টি চিত্ত মিশি হোক্ সুধা-সরোবর
মিলনের ফুলদল' থাক সেথা ফুটি'!

এস প্রিয়! এস মোর মানস মন্দিরে
দাও দাও, ধরা দাও এ ভুজবন্ধনে!
কেন করো ব্যর্থ-আশ তব সঙ্গীনীরে,
সার্থক হউক তার কামনা ক্রন্দনে!

এস প্রিয়! এস সেই পরিচিত সাজে,
চির সম্মিলিত হই এস দুজনায়,
গভীর অতল এই মিলনের মাঝে
মিলিয়া মিশিয়া যাক এ'দুটি হিয়ায়!

রাণীজ্যোতিম্মতী দেব

# মিনতি

আমায় প্রাসাদে কখন এনোনা !
এই শোভা সজ্জিত মদমজ্জিত
প্রাসাদে কখন এনোনা !
আমি বিলাসের মাঝে নানা শোভা সাজে
হয়ত' তোমারে পাব'না—
ভুলেও তোমারে চাব'না।

তুমি তরুতলে এনো, মরুপথে এনো,
ঘোর হতাশায়, দুর্দ্দিনে টেনো
তোমারে করিব আপনা।
আমায় সহাস্য আস্থ দিওনা
এই যৌবনমধু—যামিনীর শীধু
পানালস প্রাণ দিওনা !
আমি হাসির রঙ্গে ভোগ-তরঙ্গে
হয়ত' তোমারে পাবনা—
ভুলেও তোমারে চাবনা।

তুমি ক্রন্দন দিও, আঁখি বারি দিও
যন্ত্রণা ঘোর দিও ওগো প্রিয়,
সার্থক কর যাতনা ?
আমায় সুখের সময় দিও না—
এই ধনজনমান লোলুপ পরাণ
দিওনা দেবতা, দিওনা !
আমি আমার মাঝারে সুখ-সংসারে
হয়ত' তোমারে পাবনা—
ভুলেও তোমারে চাবনা।

শ্রীবসন্তকুমার চট্টোপাধ্যায়



# নিবেদন

লও মোরে সখা বাঁধিয়া
তোমাতে আমাতে করি অভিন্ন
দোঁহার জীবন গাঁথিয়া।
করিও এ প্রাণ খেলনা তোমার,
কাজের না হোক্ হবে খেলিবার;
খেলার সময় হেলায় কখনো
দিও চুম্বন সাধিয়া—
তাহ'লেও মোর খেলার জন্ম
সার্থকে যাবে কাটিয়া।

লও মোরে সখা তুলিয়া—
শতেক গন্ধ কুসুম চয়নে
আমার এ ফুল ভুলিয়া।
সৌরভ নাই এই অপরাধে
চলিয়া যাবে কি দলিয়া অবাধে?
না হয় তুলিয়া দিও গো ফেলিয়া—
যাবে মম কারা খুলিয়া;
তোমার পরশে লভিব মরণ
তপ পদ-রেণু চুমিয়া।

লও মোরে দয়া করিয়া
তোমার চরণে হেম মঞ্জীরে
কঙ্কর রূপে ভরিয়া।
বাজিব নিত্য শিঞ্জন-তালে
পড়িব মনে ত' তবু কোনো কালে;
ঝঙ্কার মম বেড়িয়া তোমারে
ধ্বনিবে রহিয়া রহিয়া;
ধন্য হইব সঙ্গীত রূপে
তোমার চরণ লভিয়া।

লও মোরে সখা চাহিয়া—
আমার 'আমারে' তব দিঠি তলে
একবার শুধু ডাকিয়া।
সব কল্পনা হো'ক্ অবসান,
আমার এ আমি পা'ক্ নব প্রাণ
জীবন মরণ জনম সাধন
দিব গো সাধিয়া সাধিয়া,
তব গৌরবে লীন হ'য়ে আমি
রিক্ত হইব মাগিয়া।

শ্রীবসন্তকুমার চট্টোপাধ্যায়



# ছাড়াছাড়ি

তুমি একদেশে আছ, আপন ভাবনা ল'য়ে
আমি আছি একদেশে উদাস হিয়ায়
তবু বুঝি দুটি প্রাণে এক সুরে বাঁধা গান
দিবানিশি ভেসে উঠে ধীরে ব'য়ে যায়।

আমিত চাহিনা সখি, থাকিতে তোমার কাছে
আমিত আকুল নহি দেখিতে তোমায়।
তবে কি বাসিনা ভালো, তবে কি ভুলিয়া আছি,
লজ্জানত হাস্যমুখী প্রেম-প্রতিমায়?

আমি যে গো হৃদিমূলে, মানসী প্রতিমাখানি
বসায়েছি চুপে চুপে—পূজিতে প্রয়াসী
সে প্রতিমা ধ্যান করি, এ সারা নিখিলময়
তোমারি বিকাশ দেখি প্রেমনীরে ভাসি

তুমিত জাননা সখি, কি গভীর কি মহান্
স্মৃতি ল'য়ে জীবনের উদার উল্লাস ;—
তাই এই ছাড়াছাড়ি, ও কোমলবুকে বাজে,
তাই মোরে দেখিবারে হেন অভিলাষ !

একই আকাশের তলে, একই ধরণীর কোলে
দু'টীতে তো আজনম আছি গো বসিয়া,
একই চাঁদ নীলাকাশে, যামিনীতে যায় আসে,
তুমি দেখ, আমি দেখি পুলকে চাহিয়া—

প্রভাত-অরুণ-কর পরশি তোমার কায়া
সর্ব্বাঙ্গে আমার পুন পড়েগো লুটিয়া,
সমীরণ চুরি করি হৃদয় স্পন্দন তব,
আমার পরাণে আনি দেয় তা' ঢালিয়া।

এত ছোঁয়া-ছুঁয়ি, তবু তুমি বল ছাড়া-ছাড়ি।
কাছে থেকে দূরে ভাবা—এ রীতি কেমন !
আমি জানি, ছাড়াছাড়ি কখনো হবেনা সখি,
তুমি—আমি গাঁথা রব জনম জনম !

ছাড়াছাড়ি মিছে কথা, বুঝিবা ভাষার ভুল,
'কাছাকাছি'—চির সত্য, অনন্ত অমর ;
শরীরের উপাদান ধূলায় মিশিয়া রবে
প্রাণে-প্রাণ-উর্দ্ধদেশে—যুগযুগান্তর।

শ্রীবিজয়কৃষ্ণ ঘোষ



# স্মৃতি

কবে কোন্ অতৃপ্ত চুম্বনে জীবনের প্রথম মিলনে
অনিদ্রায় কেটেছে যামিনী ?
লুকানো সে প্রাণের বাসনা, বাহিরিতে করি আনা গোনা
সরমেতে ফুটেও ফুটেনি ;
প্রথম প্রণয় পুষ্পরাশি সবেমাত্র উঠিল বিকাশি
প্রাণে জাগে কত সুখ সাধ,
কেঁপেছিল পুলকে হৃদয়, এত কিগো তারে বলা যায় ?
লজ্জা আসি সাধিল রে বাদ।
নয়নেতে ছিল ঘুম ঘোর, সুখনিশা হয়-হয় ভোর,
বলি-বলি বলাত' হল'না!
পূর্ব্বদিকে অরুণ কিরণ জানাইল ঊষা আগমন,
নিশি গেল' আর ত' এল'না!
দোয়েল গাহিল মধুস্বরে 'জাগ-জাগ নববধূ ওরে'!
সলাজেতে শিরে দিনু বাস,
কত রাতি গেল, পুন এলো, কিন্তু হায়, আর কি মিটিল
সেদিনের সেই সে পিয়াস!
আজি সব দিলে কি গো মম, ফিরে পাবো সেদিনের সম
মিলনের মধুর রজনী,
তাই আজ জাগিছে স্মরণে, কোথা দিয়ে কাটিল কেমনে
ফুলশয্যা স্বপন-কাহিনী!

শ্রীমতী লীলাবতী দেবী



# অপরাধী

নিত্য আমার চিত্ত দুয়ারে
আঘাত করিছ তুমি।
কঠিন বাঁধনে রেখেছি বাঁধিয়া
নিতি ফিরে যাও সাধিয়া কাঁদিয়া;
ঘুমে থাকি যবে গোপনে আসিয়া
যাওহে অধর চুমি।
নিত্য আমার চিত্ত দুয়ারে
আঘাত করিছ তুমি।

কাছে কাছে মোর ফিরিছ নিয়ত
চাহিনা কখনো ফিরি।
আকুল আবেগে ডাকিছ আমারে
বড় কোলাহল আমার দুয়ারে;
শুনিতে না পাই, মোর চারি ধারে
কতজনে আছে ঘিরি'।
কাছে কাছে মোর ফিরিছ নিয়ত
চাহিনা কখনো ফিরি।

চোখের সমুখে রয়েছো দাঁড়ায়ে
আমি আছি চোখ বুজি' !
কত আপনার দিয়েছ' বুঝায়ে
কত দুঃখ ব্যথা দিয়েছ ঘুচায়ে
কত আঁখিবারি দিয়েছ মুছায়ে
না কহিতে নিজে বুঝি !
চোখের সমুখে রয়েছো দাঁড়ায়ে
আমি আছি চোখ বুজি !

অযাচিত প্রেম কেন দাও সখা
এ হেন কঠিন জনে ?
ফেলে যাও একা জনমের মত
বাজুক্ পরাণে বেদনা সতত
দুখে তাপে হিয়া ক'রে দিক ক্ষত
আগুণ জ্বলুক মনে !
অযাচিত প্রেম কেন দাও সখা
এ হেন কঠিন জনে ?

আদরে পরাণ কেঁদে উঠে আজি
ভেবে নিজে অপরাধী !
সুলগণে আজি জীবনে আমার
কেটে যাবে প্রিয় সকল আঁধার,
কাঁদিতে পেরেছি এর চেয়ে আর
ঘুচে বল কিসে ব্যাধি ?
আদরে পরাণ কেঁদে ওঠে আজি
ভেবে নিজে অপরাধী !

ভেঙে চুরে লও আবার গড়িয়া
মনের মতন করে।
গলে যাক্ মোর কঠিন পরাণ
ভেঙে দাও বুক করি শতখান
তব প্রেমে প্রাণ দিয়ে বলিদান
বাঁচিয়া উঠিব মরে!
ভেঙে চুরে লও আবার গড়িয়া
মনের মতন করে!

শ্রীহেমচন্দ্র মুখোপাধ্যায়



# শ্যাম্‌লা মেয়ে

দখিন-পাড়ার শ্যাম্‌লা মেয়ের কাজ্‌লা চোখে দুষ্টু-চাওয়া !
বিকেল হ'লে কল্‌সী কাঁকে এই পথে তার নিত্যি যাওয়া !
ভোম্‌রা-পেড়ে আঁচলখানি
ফের্ত্তা দিয়ে মাজায় টানি,
'মাথা-ঘষা'র গন্ধেতে যায় উস্‌খুসিয়ে দখিন হাওয়া—
দুই চোখে তার দুষ্টু-চাওয়া

স্যাঙাত্, ও ভাই স্যাঙাত্! আমার আঁতের ভেতর হচ্চে কি যে !
কেমন করে বুঝিয়ে বলি, বুঝ্‌চি কি ছাই আমিই নিজে !
কলাইসুঁটি-ক্ষেতের কোণে,
লুকিয়ে থাকি বাব্‌লা বনে,
একদিন তার কামাই হ'লে চোখের জলে যাই যে ভিজে,
আঁতের ভেতর হচ্ছে কি যে !

ঢং ক'রে সে যায় চ'লে আর মুচ্‌কে হাসে, কয়না কিছু—
আমি কি ভাই নই মনিষ্যি, আমি কি ভাই এতই নীচু ?
কোমর-ভাঙা চলনে তার,
ছায় গুঁড়িয়ে বুকটা আমার,
সাধ যায় হায় ধর্ণা দিতে দৌড়ে গিয়ে পিছু-পিছু,
—মুচ্‌কে হাসে, কয়না কিছু !

মলয় বাতাস ফুঁ দিয়ে এই প্রাণের ভেতর আগুন জ্বালায়,
মৌমাছিরা ফুলের ঠোঁটে চুমু খেয়ে উড়ে পালায় !
'বৌ কথা কও' বল্‌চে পাখী,
কাঁদ্‌চে তারও আতুর আঁখি,
হোলীখেলার আবির জমে সূর্য্যিমামার সোনার থালায়,
—ফাগুন-বাতাস আগুন জ্বালায়।

আজ্‌কে আমি গাঁথ্‌চি মালা, বুক বেঁধে ভয়-ভাবনা ভুলে !
যা-হয় হবে !—কইব কথা, আস্‌বে যখন নদীর কূলে।
মুখ তুলে তার চোখে চেয়ে
বল্‌ব আমি—"শ্যাম্‌লা মেয়ে !
মোর মালাটি নেবে কি ভাই, রাখ্‌বে তোমার খোঁপায় তুলে ?"
গাঁথ্‌চি মালা বনের ফুলে।

শ্রীহেমেন্দ্রকুমার রায়





# চির-এয়ো

আপন হাতে পরিয়েছিনু বিমল তব ভালে,
একটি ছোট সিঁদুরের টিপ কোন্ সে উষাকালে,
নবীন অনুরাগের শুধু একটি রাঙা চিহ্ন,
নয় বেশী আর তরুণ প্রাণের রঙীন নেশা ভিন্ন।
কচি কিশলয়ের মাঝে যেমন রাঙা ফুটে,
যে রাঙা রয় লীলাভরে তরুণ অধর-পুটে ;
জাগরণের আভাসখানি প্রথম নিদ্রা-ভাঙা,
নয়ন দুটি যেমনতর ঈষৎ করে রাঙা।
সকল জীবন-লীলার গোড়ার মধুর রাঙা লেখা,
সবার মাঝে একে শুধু তফাৎ করে' দেখা।
তোমার ভালের সিঁদুর-বিন্দু মুগ্ধ চোখে মম
লেগেছিল উষার ভালে অরুণ-বিন্দু সম।
সিঁদুর সেই যে পরিয়েছিনু সিঁদুর শুধু সে কি ?
উজল হোতে উজলতর জ্বলছে সে যে দেখি।
বুকের মাঝে ঢাকা আছে কৌটা মাণিকময়,
আমার মরম-শোণিত ধারা নিত্য সেথা বয়।

সেই জীবনের টীকা আমি দিলাম তব ভালে,
নিববে না সে নিববে না গো কোথাও কোনো কালে।
পরানু যেই সিঁদুর ওগো সিঁদুর শুধু নয়,
তোমার ভালে আমার প্রেমের নবীন সূর্য্যোদয়।
তরুণ প্রাণের অরুণ-আভা মিলিয়ে গেল ধীরে
দীপ্ত প্রেমের প্রখর জ্যোতি সিঁদুর-বিন্দু ঘিরে।
কী বাসনা—কী আকাঙ্ক্ষা—দারুণ তৃষা কিবা
সকল-প্রকাশকরা-আলোয় হাস্যময়ী দিবা।
অসহ এই দীপ্তি যত মিলায় ধীরে ধীরে,
ওই সিঁদুরের রাঙা আভাস জাগছে পুন ফিরে।
তরুণ প্রাণের আশার রঙে রঙীন রাঙা নয়,
গেরুয়ার এ রাঙা যেন উদার শান্তিময়।
সন্ধ্যা যখন আসবে নেমে আলোর লীলা ঘুচে,
তোমার সিঁথার সিঁদুরটুকু যাবেই কিগো মুছে ?
সকল জীবন স্নিগ্ধ করি জাগবে স্মৃতির ইন্দু,
সেও কি নহে আমার দেওয়া এই সিঁদুরের বিন্দু ?
উষার আকাশ বহি পুন ফুটবে গো শুকতারা
এই সিঁদুরের বিন্দু পুন ফুটবে তব ভালে,
জ্বলবে সে যে জ্বলবে ওগো সকল দেশে কালে।

দ্বিজেন্দ্রনারায়ণ বাগচী

—ত্যাগ—

শিল্পী—শ্রীদেবীপ্রসাদ রায়চৌধুরী

"—ওগো মা,

রাজার দুলাল গেল চলি মোর

ঘরের সমুখ পথে—"

রবীন্দ্রনাথ—



# 'বউ কথা কও'

কথা কও, বউ কথা কও !
চিরবঞ্চিত বাঞ্ছিত এল—
দুয়ার খুলিয়া ডেকে লও।
ঘরকরণার এতই কি কাজ—
সাঁঝের আঁধারে এত বা কি লাজ !
কত যতনের কবরীর সাজ
গুণ্ঠনে কেন ঢেকে রও ?
কথা-ভরা প্রাণে অভিমান ঝাঁপি'
ব্যাকুলিত ব্যথা কেন সও—
বউ কথা কও !

কথা কও, নারী কথা কও।
কত কল্পের কবি-কল্পিত—
কাহিনীর ভার কেন বও ?
লজ্জাজড়ানো অঙ্গের বাসে
ইঙ্গিত শুধু কাঁপিছে আভাসে ;
শত কবি গাহে সহস্র ভাষে—
মনে মনে হেসে সারা হও।

কেন ইঙ্গিত? সুখে ও দুঃখে,
কি তার অর্থ? কথা কও—
নারী কথা কও।

কথা কও, গোপী কথা কও!
আকুল বাঁশরী কাঁদিয়া সাধিছে—
কেমনে এমন স্থির রও?
গাছে গাছে ওই কদম্ব ফুটে,
নদীতে নদীতে কালিন্দী ছুটে!
তব শ্যামে ধরা শ্যাম হ'য়ে উঠে—
সুন্দরী তারে চিনে' লও
কত সোহাগের বুকের ধন যে
চরণে লুটায়; কথা কও—
রাই, কথা কও!

কথা কও, দেবী কথা কও।
কত পূজারীর পূজা শেষ হ'ল—
পাষাণী, পাষাণই কভু নও।
কত না কুসুম চরণে শুকায়,
চন্দন মরে ঘষে' নিজ কায়;
ধূপ দীপ কত দহে' জ্বলে' যায়,
মৌন তুমি যে চেয়ে রও।
মিছা যদি পূজা, বৃথা আয়োজন,
মুখ ফুটে' সেই কথা কও,—
দেবী, কথা কও।

কথা কও, সতী কথা কও!
মৃত্যুঞ্জয় নিরুপায় বলে'
মৃত্যুর আড়ে নাহি রও।
বিরাট বিরাগী শোকে সারা হয়ে,
ধরাময় তোমা দিল ছড়াইয়ে;
খুঁজে' ফিরে আজ মহা উন্মাদ,
জননী, তাহারে ডেকে লও!
নিদাঘ জ্বালিয়া ব্যোমকেশ পুনঃ
তপে বসে বুঝি, কথা কও—
সতী, কথা কও!

কথা কও, বউ কথা কও!
বিশ্ব-মর্ম্ম-অন্তপুরিকা,
গুণ্ঠন আজি তুলে' লও।
ভোগী ভাবে, ওই, কবি সাধে গানে;
একই কথা জপে যোগী প্রাণে প্রাণে;
যুগে যুগে ফুকারিবে কত?
চির-মৌন ত' তুমি নও!
সতী, সুন্দরী, দেবী, বধূ, নারী,
নিখিল হৃদয়ে কথা কও—
'বউ কথা কও!'

শ্রীযতীন্দ্রনাথ সেনগুপ্ত





# বারনারী

ধরণী তোমার প্রমোদ-প্রবাস
বাঁধনিক হেথা ঘর ;
বিশ্বশুদ্ধ বুকে টেনে, বল
সবাই আমার পর।
নিষ্কলঙ্ক-নিকষ হৃদয়
প্রেমলেখা-রেখাহীন ;
রূপের গরব ভেঙেছো করিয়া
রূপা হ'তে তারে দীন।
অজেয় অতনু-ফুলধনু টানি'
এসেছিল তব পাশ,
রুষিয়া ভস্ম করনি, আজ সে
দ্বারে বাঁধা ক্রীতদাস।
মায়ার অতীত অয়ি মায়াবিনি,
কতই না রূপ ধর ;
যৌবনখানি বসনের মত
খুলে' রাখ, তুলে' পর।

কার কল্যাণে করে কঙ্কণ,
সিন্দুর সিঁথা 'পরে ;
অমর কাহারে বরিয়া লয়েছ'
বিশ্ব-স্বয়ম্বরে !
ধরণীর বুকে চরণ আঘাতি'
নাচ যবে নানা ছাঁদে,
পা' দুটি জড়ায়ে মায়া-মমতায়
নূপুর বৃথাই কাঁদে।
ফুলধূলি-মাখা অয়ি ভৈরবি,
কোথা তব বাসভূমি ;
প্রেমে নেমে এল মন্দাকিনী যে,
তাহারও ঊর্দ্ধে তুমি।
হে বহ্নি ! ওই লালসা লইয়া
পুড়ে পতঙ্গদল ;
সমিধ্ যোগালে জ্বলিত তোমাতে
উজ্জ্বল হোমানল !
স্নেহ-প্রেমাতীতা হে নির্লিপ্তা,
নাহি তব সুখ-দুখ ;
পুণ্য তোমারে করে না লুব্ধ,
পাপে নাহি কাঁপে বুক !
নহ মা ঘৃণ্য কৃপার পাত্র,
আজ যে বুঝেছি খাঁটী—
মায়ের পূজায় কেন লাগে তোর
চরণে দলিত মাটি !

শ্রীযতীন্দ্রনাথ সেনগুপ্ত



# নৌকা-পথে

১

মাঝি—ভিড়ায়োনা চলুক তরী

নদীর মাঝে,

তরী—এ ঘাটেতে বাঁধ্‌ব না কো

আজকে সাঁঝে।

ওই ঘাটে ওই বকুলগাছে

জল যেথা ছুঁয়েই আছে,

এখনো ওই যে ঘাটেতে

পল্লী-বালার কাঁকণ বাজে।

তরী সেথা বাঁধব না কো আজ্‌কে সাঁঝে

২

ডুবেছে রবি নীল গগনে,

যদিই আঁধার হয়ে এসে

তবু নদীর মাঝে মাঝে

তরী মোদের চলুক ভেসে।

এই গাঁয়ের ভাই নামটি শুনে,
প্রাণটা এমন করে কেনে,
ঘুমপাড়ানো কোন্ বেদনা,
জেগে উঠে হৃদয় মাঝে ;
তরী হেতা বাঁধব না কো আজকে সাঁঝে।

৩

মৌন সাঁঝের ম্লান মাধুরী,
কতই ব্যথা আন্‌ছে ডেকে,
গ্রামের সাঁঝের দীপটি ছোট,
বিষাদ-ছবি দিচ্ছে এঁকে।
একটি গৃহ হোথায় কি না
ছিল আমার বড়ই চিনা
ছবিটি যার আজও আমার
হৃদয়-কোণে সদাই রাজে
তরী হেথা বাঁধব না কো আজকে সাঁঝে।

৪

এই নদীরই এই ঘাটেতে
এম্‌নি সাঁঝে আমার প্রিয়া,
যেত' ছোট কলসীখানি
কোমল তাহার বক্ষে নিয়া,
সোহাগে জল উথলে উঠি
বক্ষে তাহার পড়্‌ত' লুটি,
পথের মাঝে আমায় দেখে
ঘোম্‌টা দিত হর্ষে লাজে,
তরী হেথা বাঁধব না কো আজকে সাঁঝে।

৫

ওই ঘাটে ওই গাছের পাশে,
তটিনীর ওই শ্যামল-কূলে,
দিয়েছি সেই স্বর্ণলতায়
আপন হাতে চিতায় তুলে।
আজকেও সেই চিতার 'পরে
শিথিল বকুল পড়ছে ঝ'রে
আজিও মধুর মুখখানি তার
দেয় যে বাধা সকল কাজে,
তরী হেথা বাঁধব না কো আজ্‌কে সাঁঝে।

শ্রীকুমুদরঞ্জন মল্লিক





# শেষ দান

নয়নে পড়েছে মৃত্যু কালিমা
দেরী নাই বেশী আর,
মোর পানে প্রিয়া তুলিল বারেক
করুণ নয়ন তার।
বিদ্যুৎ-হানা বিশাল নয়ন
কালো টানা সেই ভুরু,
নমিয়া পড়েছে চির-নিদ্রায়
তন্দ্রা হয়েছে সুরু।
অঞ্চলে বাঁধা চাবি রিং তার
দিল মোর পদতলে,
শুভ দৃষ্টির দুই যোড়া আঁখি
ভরিয়া উঠিল জলে।

সে চাবী তাহার বড় আদরের
ক্যাস-বাক্সের চাবী
কোনো ক্রমে মোর চলিত না শুধু
তাহার উপরে দাবী।

এ চক পুরীর চাবী মোর প্রিয়া
যতনে রাখিত কাছে,
চাহিলে কখনো পাই নাই আমি
ভাবিতাম কি যে আছে।
আজ দিয়ে গেল শেষ সন্দেশ
সকলের শেষ দান,
দানের ভঙ্গি দাতার মিনতি
ব্যাকুল করিছে প্রাণ।

চলে গেছে প্রিয়া বরষ কেটেছে
চোখের বরষা ল'য়ে,
শূন্য সায়রে ভ্রমর গুমরে
পদ্ম-পরাগ ব'য়ে।
বিজন দুপুরে উদাসী পরাণ
হাতে নাই কোন কাজ,
বাক্সটী তারি কাছেতে আনিয়া
খুলিয়া দেখিনু আজ।
রহিয়াছে সেই আশীর্ব্বাদীর
ইয়ারিং এক জোড়া,
ঠাক্‌মার দেওয়া প্রাচীন ঝুম্‌কা
লাল কৌটায় ভরা।

হার একছড়া গুরু বক্ষের
গুমর মাখানো যাতে,
বিয়ের নলক রূপের ঝলক
জড়ানো রয়েছে তাতে

শাঁখার সোণার পাত এতটুকু
কটী কাঁচ পোকা টিপ্,
লাবণীর নভে সাঁজের তারকা
সুষমার হেম-দীপ।
তারি সাথে আছে চিঠি এক তাড়া
অনেক দিনের লেখা,
নব-অনুরাগ-রঞ্জিত লিপি
আজ পড়িতেছি একা।

পড়ি আর কাঁদি কত শরতের
গত উৎসব স্মরি,
ঝরা সেফালির আলিঙ্গনের
আমেজ রয়েছে মরি।
ছোট ছোট কথা ছোট দুখ সুখ
গাঁথা আছে তার মাঝে,
ফুল-শয্যার শুষ্ক কুসুমে
অতীত সুরভি রাজে।
যৌবন হেথা বাঁধা পড়িয়াছে
দেখে মনে হয় ভুল,
কুড়ানো উপলে পাই যে আবার
ঝর্‌নারি কুলু-কুল।

ক্ষুদ্র ঝিনুক প্রেম সাগরের
খবর দিতেছে ভাই
চরণ সিঁদুরে দেবী প্রতিমার
কৃপার আভাস পাই।

হায় আঙ্গুরের বাক্সে আমার
রাখিল কে হীরাচুর,
লক্ষ্মীর ঝাঁপি করিল কে মোর
বেদনায় ভরপুর।
পূজারিণী যবে খুলে দিয়ে গেল
আজি মন্দির-দ্বার,
আছে ধূপ দীপ, বিল্বপত্র
দেবী যে নাহিক আর।

শ্রীকুমুদরঞ্জন মল্লিক





# পথের দাবী

দেখিব বলিয়া কথা দিয়া কোথা
না দেখে এসেছি চলে,
দিতে পারি নাই ভুলিয়া গিয়াছি
কাহারে কি দিব বলে।
আজ দুর্য্যোগে ব্যথা পাই প্রাণে,
তা'রা যেন আসি হাত ধরে টানে,
এবার তাদিকে বুঝিতে পারিনে
ফিরাব কিসের ছলে।

পথে দেখেছিনু হা'ঘরে বালক
কাঁপিছে দারুণ শীতে,
বলেছিনু তারে বাসায় যাইতে
ছিন্ন বসন নিতে।
সে গেল ফিরিয়া না পেয়ে আমায়,
আমি তদবধি খুঁজে মরি তায়,
আজি এ বাদলে ম্লান মুখ তার
উঁকি ঝুঁকি মারে চিতে।

ধুনি জ্বালিবার কড়ি দিব বলি'
গিয়াছিনু আমি ভুলি,
নিশিতে সাধুর ক্লেশ হ'ল কত
মন করে বলাবলি।
আকাশেতে আজি শুনি ডাক তার
মরমেতে মরি মরম মাঝার
চোখে আসে জল ক্ষমা মাগি আমি
করিয়া কৃতাঞ্জলি।

রেলে যেতে কবে লয়েছিনু ফল
দিলাম পয়সা ছুড়ি,
কোথায় পড়িল ভিড়ের মাঝার
খুঁজিতে লাগিল বুড়ী।
গাড়ী চলে এলো জানিনে ত' আহা
গরীব মালিক পেলে কিনা তাহা
আজ মনে হয় সে রয়েছে চাহি
নামায়ে ফলের ঝুড়ি।

দিতে ভুলে গেনু দূর যাত্রীর
চেয়ে-লওয়া পাখা খানি,
কোথায় পাঠাবো জানিনে ঠিকানা
রেলে জমা দিনু আনি।
আজি সে আসিয়া পাখা চায় যেন
বলে ফিরে তুমি দাও নাই কেন?
বুঝিতে পারিনে সামলাবো কিসে
এত বড় রাহা জানি।

মন্দির পথে মালা দিতে এলে
লই নাই তাহা গলে,
ভিখারী বালকে ফিরায়ে দিয়াছি
কোথা কটু কথা বলে।
কোথা ব্যথা দেখি ঝরে নাই আঁখি,
কোথা কি অর্ঘ্য আসি নাই রাখি,
পূজ্যে কোথায় পূজিতে ভুলেছি'
ভকতির শতদলে।

দীর্ঘ পথেতে পরিচয় হলো
যে সব সুহৃদ্ সনে
লওয়া হয় নাই খবর তাদের
বেদনা দিয়াছি মনে।
আজ জেগে উঠে তাহাদের স্মৃতি
অযাচিত কৃপা, অযাচিত প্রীতি,
হায় এ বেতার বুকের সেতারে
বাজিছে ক্ষণে-ক্ষণে।

স্মৃতির সুরভি বুকেতে ধরিয়া
সভয়েতে আজ ভাবি
পথ ফুরাইল মিটিল না কই
এখনো পথের দাবী।
এদেরি লাগিয়া হয় ত' আবার,
পেতে হবে ক্লেশ আসা ও যাবার,
কিরাতের দাবী না মিটায়ে ঘরে
আনিলাম মৃগনাভি।

শ্রীকুমুদরঞ্জন মল্লিক



# মুগ্ধ আবাহন

ওগো, মহুয়াবনের সাকী,
অধর-শুক্তি ভরি' আন' সুধা, বকুল-পরাগ মাখি'
গণ্ড-পিয়ালা ঢলে শোণিমায়
দ্রাক্ষা-সুরায় ভরি আনো তায়,
আঙুরের পানি কাঁখে আন' ছানি কনক কলসে ঢাকি'
ওগো, মহুয়াবনের সাকী।
মুরছি চরণে পড়ুক হৃদয়,
পিয়ে পিয়ে আজি মোহাবেশময়,
নেয়ে নেয়ে তব রূপ-সরোবরে ডুবে যাক দুটি আঁখি;
ওগো, মহুয়াবনের সাকী!

ওগো, পাষাণদেশের রাণি,
আন' ও বাহুর অটল অটুট পাষাণ নিগড়খানি।
পাষাণি, পাষাণ বক্ষ-কারায়,
চন্দন-রস-নিঝর-ধারায়,
বন্দী যেন গো আপনা হারায়, না শুনে মুক্তি-বাণী।
ওগো, পাষাণদেশের রাণি।

বীরবালা, আজি রণ অবসান,
চরণে সঁপিনু কবচ-কৃপাণ
বিদ্রোহী পায়ে পড়িছে লুটায়ে, চির-পরাজয় মানি'
ওগো, পাষানদেশের রাণি !

ওগো, কাজলদেশের প্রিয়া,
এস গো উজল আঁখির ভুরুর অঞ্জন-লতা নিয়া।
দিগন্তভরা শৈল বনানী,
জলদকুহেলি কাল' দীঘি ছানি'
নিচোলে চিকুরে উজল কাজল রাখিয়াছ লক্ষিয়া।
ওগো, কাজলদেশের প্রিয়া
নীল অম্বরে ডুবে যাক্ পাখী,
ঢাকি দাও আঁখি অঞ্জন আঁকি,
স্বপন দেখাও, যাদুকরি ! মায়া-অনুরঞ্জন দিয়া ;—
ওগো, কাজলদেশের প্রিয়া !

ওগো, স্বপনদেশের পরী,—
এস রঞ্জিত ইন্দ্রধনুর মালিকা হস্তে ধরি'।
তারার কুসুম ছড়াতে ছড়াতে,
ছায়াপথ বেয়ে এসগো ধরাতে
সোণার প্রদীপে জোনাকি-ফিন্‌কি পড়ে' যাক্ ঝরি' ঝরি',
ওগো, স্বপনদেশের পরী !
প্রজাপতি-রচা দুইটি ক্ষেপনী
জ্যোছনার স্রোতে ছুটে হে আপনি,
সে দুটি পাখায় ঢাকিয়া আমায়, সংজ্ঞা লহ গো হরি' ;
ওগো, স্বপনদেশের পরী।

শ্রীকালিদাস রায়



# কুণ্ঠিতা

তুমি জ্ঞানী গুণবান,
তব সখী হ'তে নাই যে শকতি তাই কাঁদে মম প্রাণ।
পূজিতে জানিনা তোমার গরিমা, বুঝিনে তোমার ভাষা,
বচন দৈন্যে বুঝাতে পারিনা হৃদয়ের ভালবাসা।
তোমার যা প্রিয়, আলোক সাধনা, মোর তা অন্ধকার,
মম অস্বচ্ছ হৃদয়ে ফুটেনা প্রতিবিম্বটি তার।
কৃপায় নীরবে চেয়ে চেয়ে যবে অলকে বুলাও কর,
লজ্জা কাতর সঙ্কোচে মোর কুণ্ঠিত অন্তর।
আমি এ অবোধ নারী,
তোমার চরণে লুটে পড়া ছাড়া আর কি করিতে পারি?

তুমি যে কর্ম্মবীর,—
উন্নতকায় উদার হৃদয়, ভূধরের মত ধীর।
ক্ষুধিতে তুষেছ যোগায়ে অন্ন, তাপিতে ছত্র ছায়ে,
হে ত্যাগী! কতই লাঞ্ছনা তুমি সয়েছো আমার দায়ে।
হৃদয় রুধির শ্রমজল করে' রাখিয়াছ' সংসার,
ঝঞ্ঝা ফেনিল তটিনী-বক্ষে অটল কর্ণধার!

বুদ্ধির দোষে জঞ্জাল জাল যতই জড়ায়ে তুলি,
নিশিদিন জাগি হাসিমুখে তুমি একে একে দাও খুলি।
আমি এ অবলা নারী
তব চরণের দাসী হ'ওয়া ছাড়া আর কি করিতে পারি ?

তুমি যবে গাও গান,
আমি শুধু শুনি, বুঝিনাক গুণি, রস-তাল-লয়-মান।
স্রোতধারা সম কতদূর হ'তে শ্রোতা চলে আসে ছুটে ;
সখ্যোপহার অর্ঘ্যোপচার বহি অঞ্জলি পুটে ;
দেশ-বিদেশের কত অজ্ঞাত হৃদিগুলি লও জিনি,
আমার মাথায় যে মাণিক জ্বলে আমি তাহা নাহি চিনি ;
এত গৌরব সৌরভ রাশি কোথা হ'তে নাহি বুঝি,
মৃগমদময়ী মৃগীর মতন মরি সারা বন খুঁজি।
আমি এ অবোধ নারী
প্রেমের কোরক ভক্তিতে ফুটে কেমনে রুধিতে পারি ?

তুমি ভালবাস কত
পেলে এক কণা জুড়ায় বাসনা, ঢালো ঝরণার মত।
রোগের শয়নে অরুণ নয়নে জাগিয়াছো সারারাতি
পক্ষের পুটে আচ্ছাদি সবি নিয়েছ বক্ষ পাতি।
অতি করুণায় দিয়াছ লজ্জা, সজ্জা করিনা তাই,
দেবী বলি ডাকো, দাসী হওয়া ছাড়া মোর যে তৃপ্তি নাই।
লোহার আঘাত সহিয়া অঙ্গে বুলালে কনক কর,
প্রতিদান দিতে ক্ষনেকের তরে দিলে কই অবসর ?
আমি দীনহীনা নারী
কেশ দিয়া তব পদধূলি মুছি, আর কি করিতে পারি ?

শ্রীকালিদাস রায়।



# কিশোরী বধূ

আমার কোরক-বধূ
অঞ্চল ভরা সৌরভ তার অন্তর ভরা মধু।
ফুটেছে শুভ্র যুথীর মতন
মৌন মধুর শুভ্র শোভন,
আলোক-নীহারে নোলোক-মুকুতা টুল-টুল করে বায়
নীপের মতন নাহি শিহরণ
নহেক উগ্র চম্পা যেমন
বকুলের মত ব্যগ্র অধীর করেনাক' মদিরায়।
আমার নবীনা বধূ
অঞ্চল ভরা পরিমল তার, অন্তর ভরা মধু।

জীবন সখীটি মম
সঙ্কোচ মুঠি তার কর দুটি পঙ্কজ কলিসম।
ললিত লতিকা লজ্জা-রোচনা
ঢল ঢল নীল কুসুম-লোচনা
পেশল তরল তনিমা ভরিয়া সবল গরিমা তায়।

সে যে চির-অবলম্বন শীলা
জানেনাক-ছল-কৌশল লীলা ;
তরুর শাখাটি জড়ায়ে লতায়ে ঘুমায়ে পড়িতে চায়।
আমার কিশোরী জায়া
কঙ্কন-পরা-কর দুটি তার পঙ্কজময়ী কায়া।

কিশোরী-কান্তা মোর,
শুভ্র রুচির অন্তর-বেলা,—শুচি তার আঁখিলোর।
নবনিদাঘের ভাগীরথী সমা
বহিয়া নিভৃতে মায়া দয়া ক্ষমা,
শুভ সংসার-সৈকতে শোভে পুণ্যের মহিমায়।
নাহি উদ্বেল আবিল প্লাবন
শীতল শান্ত স্বচ্ছ জীবন
ধীরি ধীরি যেন কুলু কুলু বয় ঝিরি ঝিরি মলয়ায়।
দরদী দয়িতা মোর,
লসিত রুচির হসিত তাহার, শুচি তার আঁখিলোর।

আমার আদুরী প্রিয়া
কণ্ঠ তাহার তুষে জনে জনে বচন মাধুরী দিয়া।
শারিকার মত নহে সে মুখরা
কোকিলার মত সে নহে প্রখরা,
ময়ূরীর মত রূপ গৌরবে টলে টলে নাহি যায়।
সে যে মোর শ্যামা বনের পাখীটি,
শিষে হরে মন চমকিত দিঠি ;
চায় এ হৃদয়-কুলায় নিলয়ে লুকাইতে আপনায়।
আমার সোহাগী প্রিয়া—
কণ্ঠ তাহার বণ্টে অমিয়া, পোষমানে তার হিয়া।

শ্রীকালিদাস রায়—



# পুরা কথা

আজিকে বাহুপাশে রহিয়া রসরাজ মনে যে পড়ে সেই কথাটি,
কেমনে লুকাতাম কিশোরী হৃদয়ের গোপন স্বপনের ব্যথাটি।
সেটা কি আজ বঁধু? করিল বেণুতান
কাণের মাঝে পশি' মরমে অভিযান।
তখনি করেছিনু এ নারী-হৃদি দান, সে কথা বুঝনি কি দয়িত?
বুঝনি, বুঝাতে সে প্রাণের আকু-বাকু কেমনে এ হৃদয় সহিত?

কিশোরী-হৃদিখানি শরৎ নিশীথের আ-ফোটা কমলের কলিটি
মর্ম্মকোষে জাগে গন্ধ মধুরস আসিতে বাকী শুধু অলিটি
নদিটি উছলিলে হৃদিটি উছলিত
নীপের সহ দেহে তখনি কাঁটা দিত,
লোচন তখনিই গোপনে সুধা পিত স্বপনহারা হ'য়ে জাগিয়া,
তোমায় লুকাবার ছিলনা ইচ্ছা ত' তোমাকে জানাবারি লাগিয়া।

বুঝনি কেন সখা যমুনা ঘাট হ'তে হইত কেন দেরী ফিরিতে?
কেন না ফিরিতাম না-হেরি গোঠ হ'তে গোধনে গ্রাম-পথে ভিড়িতে
যমুনাতীরে যদি করিতে তুমি কেলি
গাগরী মাঝ-জলে দিতাম কেন ঠেলি?
সে শুধু—তুমি দেখি পাচনি বেণু ফেলি, আনিয়া দিবে বলি সাঁতারি
নূপুর হারানোর ছলনা করি কেন প্রহর কাটাতাম হাতাড়ি'?

যুথীর শাখা হ'তে কুসুম তুলিবার শকতি ছিলনাক' যেনবা।
গোকুলে কেহ কি হে ছিলনা ডাকিবার তোমারে ডাকিতাম কেন বা ?
যাইতে পাশদিয়ে বিঁধিত কাঁটা পায়
বেতের ডালে শাড়ী বাধিত কেন হায় ?
সাম্‌লে চলিবার ছিল ত' চেষ্টাই সমুখে আলু থালু তবু যে,
না বুঝে থাক যদি—আঙুল দিয়ে চোখে কে পারে বুঝাইতে অবুঝে ?

বুক সে ফেটে যায় মুখত' ফুটে নাক, এমনি কিশোরীর পীরিতি।
অবোধ গোপসুত হয়ত জাননাক গোপন পীরিতির কি রীতি ?
দীর্ঘশ্বাস ফেলা, যায় তা শোনা পাছে
ফেলিতে হেরিতাম কেহ কি আছে কাছে ?
চাপিয়া রাখিবারে এ তনু কাঁপিয়াছে, ফুঁপিয়া গুমরেছে হৃদি এ !
জীবন এইভাবে গোঁয়ানো কি কঠিন বুঝাবো আজ তাহা কি দিয়ে ?

বুঝনি এত কথা আঁখির মুখরতা ? আছিলে নির্ব্বোধ এত কি ?
গন্ধে বুঝনিকি গোপনে ফুটেছিল গুমরি কাঁটাবনে কেতকী !
ব্যাজের আবরণে লাজের আভরণে
ঢাকাত' পড়েনিক, ছিল যা প্রাণে মনে,
ছিলনা সংশয় কিশোরী বধূজনে, মূঢ়েরা তার কিবা বুঝিবে ?
তুমি না বুঝে থাক যদি তা' তবে দুখ ব্যথাত' জীবনে না ঘুচিবে !

কলিদাস রায়



# সাধ



আমি চাই অখ্যাত জীবন
নিরজন পল্লী-পথ পাশে
অতি ক্ষুদ্র বনপুষ্প হ'য়ে
রব দীন-তৃণাচ্ছন্ন বাসে।
আপনাতে সম্পূর্ণ আপনি
আপনাতে আপনি বিভোর,
ভুলে গিয়ে বিশাল ধরণী,
ভুলে গিয়ে কেহ আছে মোর,
ভুলে গিয়ে নিন্দা আর স্তুতি,
ভুলে তুচ্ছ মান অভিমান,
আপনারে চিনিব আপনি
আনন্দের লভিব সন্ধান—
ওই মুক্ত নীলাকাশ তলে
ওই স্নিগ্ধ নির্ম্মল বাতাসে,
স্বচ্ছতোয়া তটিনী যেখানে
ছুটিতেছে সাগর সম্ভাষে।

মানব-জনমে নাহি সাধ
আমি হ'ব কানন-কুসুম,
অতি ক্ষুদ্র অতি তুচ্ছতম,
নয়নে জড়ান যেন ঘুম।
নহে চাঁপা গোলাপ চামেলী,
না ফুটিব মনোরম বেশে,
উৎসবে তুলিয়া ল'য়ে যেন
ফেলিতে না পারে নিশি শেষে।

প্রশংসার শিলা বৃষ্টি ঝড়ে
দুলিব না সন্দেহ-দোলায়,
কারো দৃষ্টি না পশে যেখানে
সেখানে ফুটিতে প্রাণ চায়।
নীরবে ফুটিয়া নিরজনে
নিজমনে পড়িব ঝরিয়া,
বারেক প্রভাত সবিতার
কর-রেখা হৃদয়ে ধরিয়া!

একটী প্রদীপ্ত মেঘহারা
অম্লান উষার অপেক্ষায়,
ধ্যান-মগ্ন রহিব বসিয়া
কোরক-জীবন যবে যায়;
সেদিন প্রথম সূর্য্যোদয়ে
রবিরশ্মি যেন অকস্মাৎ
শিহরিয়া অব্যক্ত পুলকে
করে মোর জীবন প্রভাত।
একটী সম্পূর্ণ দিন মান,
আমি র'ব ভাবে নিমগন,
সন্ধ্যায় ফুরালে মধু মোর
ঢেলে দিব তোমারে জীবন,
দিওনাকো রূপ মনোরম
দিওনা সে সৌরভ মধুর,
মানবের দৃষ্টির বাহিরে
আমারে রাখিও বহুদূর।

শ্রীমতীপ্রফুল্লময়ী দেবী



# আব্দারের আধঘণ্টা

বেল-ফুল চাই না,
জুঁই-ফুল দাও।
ও গানটা গেও না,
এই গান গাও।
কেন ভালোবাসলে
বলো—বলনা;
কেন তুমি হাসলে?
—কথা ক'ব না!
কাল্‌কের গল্প
আজ কর শেষ;
আজ্‌কের রাতটা
লাগচে না বেশ?
সারাটা বেলা ধ'রে
বাঁধলুম চুল,
দেখলে না চেয়ে তা
এম্‌নিই ভুল!

জুঁই-ফুল চাই না
বেল-ফুল দাও;
এ গানটা গেও না,
ঐ গান গাও!
জুঁই-ফুল নেবো না
দাও বেল-ফুল,
গোলাপকে পার্শীরা
বলে না কি গুল্‌?
ও দিকেতে চেওনা,
চাও এই দিক;
নিভে আসে আলোটা
দাও ক'রে ঠিক!
চোখে আলো লাগছে
ক'রে দাও কম;
ঐ যাঃ বাতি গেল
নিভে একদম!

হবেনাক জ্বাল্‌তে
খুব বাহাদুর,
জানা গেছে বুদ্ধি
যায় কতদূর!

বেল ফুল চাই না,
দাও জুঁই ফুল :
বল্‌লে না গোলাপকে
কারা বলে গুল্‌?

জুঁই-ফুল চাই না,
চাঁপা এনে দাও;
আমি কি তা জানি, তুমি
পাও কি না পাও?

কাকাতুয়া কিনে দেবে—
কিনে দিলে খুব!
কথা কেন নেই মুখে
হয়ে গেলে চুপ?

ভালোবাস কি না বাস—
ঠিক বলো না!
চাঁদ ঐ উঠছে,
ছাদে চলো না!

মুখে চুণ লাগলো,
ফিরে নাও পান;
মাথা-ঘুরে পড়লো—
গেওনাক গান!

চাই না জুঁই বেল,
চাঁপা এনে দাও;
আমি কি তা জানি, তুমি
পাও কি না পাও?

চাঁপা-ফুল চাই না,
চাই চামেলি;
সব-তাতে হবে-হবে
খালি গা'ফেলি!

আজ রাতে দু'জনাতে
জেগে থাকবো,
কে হারে কে জেতে আমি
তাই দেখবো!

ছোট ব'লে করবে কি
তুই-তোকারি?
তাতে যে গো অপমান
হয় আমারি!

না ব'লে না ক'য়ে তুমি
কেন চুমো খাও ?
বলিনাকো যত-কিছু
আশ্‌কারা পাও !

চামেলি ও চাই না,
দাও চাঁপা-ফুল ;—
মিঠে তার গন্ধটি
গা'ও তুল্‌তুল্‌ ।

চাঁপা ফুল চাই না,
দাও বেল-ফুল ;
খোঁপা থেকে ঝরে পড়ে'
গেল বিলকুল্‌ !

কুড়িয়ে ওসব ক'টা
পরিয়েও দাও ;
আবার না বলে তুমি
গালে চুমো খাও !

আমি ম'রে গেলে তুমি
খুব কাঁদবে ?
তখন এ বাহু-ডোরে
কারে বাঁধবে ?

ওকি, ওকি, চোখ ভ'রে
এল' যেগো জল ?
ম'রে কেন যাব—দূর্‌ !
মিছে করি ছল !

ওগো তুমি জুঁই, বেল,
যা খুসি তা দাও,
ও গালেতে চুমো খেলে,
এ গালেতে খাও ।

শ্রীকিরণধন চট্টোপাধ্যায়





# অভিব্যক্তি

কদম তাহার কেশরে শিহরি'
বাতাসে ডাকিয়া কয়,—
হে বাতাস মোর তনু-মন-প্রাণ
সকলি যে তোমাময় !
সে ভাষা শুনিয়া থমকিয়া চায়
পুরুষ মুগ্ধ হিয়া,
আলিঙ্গনের আড়ালে সহসা
বাঁধিয়া সে নিল প্রিয়া !
তৃণ-মঞ্জরী জাগিয়া সে কয়
ফাগুনের কানে কানে—
কত আঁধারের মরু পার হ'য়ে
পেনু তব সন্ধানে !
রমণীর কানে সহসা বাজিল
সে ভাষা অতুলনীয়—
পুরুষের মাঝে লভিল নিমেষে
প্রিয় সে—প্রাণের প্রিয় !

তারপরে হায় যেমন করিয়া
ধরার বক্ষ'পরে
মেঘ নেমে এসে আপনারে সঁপে
বিহ্বল মর্ম্মরে
একটি চুমার মাঝারে সঁপিয়া
সে মাধুরী অনুপমা,
লুব্ধ প্রণয়ী কহিল কেবল
অতি ছোট—'প্রিয়তমা !'
আর আলোকের রেখাটি যেমন
আকাশেরে কহে ডাকি'—
নয়নের পথে হৃদয় এনেছি,
কিছু তো রাখিনি বাকী ;
স্নিগ্ধ আঁখির কোলে ভ'রে নিয়া
দৃষ্টি সে নিরুপম
মুগ্ধা প্রেয়সী কহিল কেবল
অতি ছোট—'প্রিয়তম !'
অতল গভীর দু'টি হৃদয়ের
উতলা ঊর্ম্মি রাশি,
কথার মাঝারে সেই তো প্রথম
উঠিয়াছে উচ্ছ্বাসি'।
ছোট দুটি সেই আদিম কথায়
যে ছবি হ'য়েছে গড়া,
আজিকার এই হাজারো কথায়
সে ছবি পড়েনা ধরা

শ্রীহেমেন্দ্রলাল রায়



# নদী ও নারী

নদী বুকে নেমে আছো সারা সন্ধ্যাবেলা,
চম্পক আঙুলে জলে চলিতেছে খেলা।
স্বচ্ছন্দ কৌতুকে কভু তার মাঝখানে
দ্রুত-সঞ্চালিত-কর বজ্রবাণ হানে
শত ইন্দ্রধনু দিয়া ভরি' নভতল,
মুখের ফুৎকারে কভু ছুঁড়ে দাও জল ;
কখনো বা নব-নীল-ঘনবাস দিয়া
গৌর কান্ত তনুখানি ঘসিয়া মাজিয়া
তারি পানে চেয়ে থাকো নির্নিমেষ আঁখি
আপনারে যত দেখো দেখা থাকে বাকি।
এলায়িত সদ্য-সিক্ত কেশপাশ ঘিরে',
অন্ধকার মেঘচ্ছায়া নেমে আসে ধীরে।
তোমারে চিনেছে নদী তাই নাচে সুখে,
তুমি তারে চিনিয়াছ তাই বাঁধা বুকে।

* * *

* * *

* * *

নদী নীরে নামো যবে গাহন করিতে
কেন হই নাই নদী তাই ভাবি চিতে

মেলে দিয়ে যৌবনের শতদল-দলে,
নিঃসঙ্কোচে নেমে যেতে আমার অতলে
লজ্জাহীনরূপে লীন গরবী রূপসী।
নীবি-বন্ধ হ'তে ধীরে বস্ত্র যেত খসি'
অলস আবেশে। লীলায়িত তনুখানি
মত্তস্রোত মোহভরে বক্ষে নিত টানি'।
দু'টি রক্ত অধরের চুম্বনের রেখা
তরঙ্গের তালে তালে হ'য়ে যেত লেখা।
বসনের মতো করি সারা দেহটির
চারিপাশে ঘিরিতাম গাঢ় নীল নীর।
একেবারে অন্তরের মাঝখান হ'তে
স্রোত আসি মিলে যেতো ও রূপের স্রোতে

শ্রীহেমেন্দ্রলাল রায়



—তপোভঙ্গ—

শিল্পী—শ্রীচারুচন্দ্র রায়

"—দেখেছিনু সুন্দরের অন্তলীন হাসির রঙ্গিমা
দেখেছিনু লজ্জিতের পুলকের কুণ্ঠিত ভঙ্গিমা
রূপ-তরঙ্গিমা ! —"

রবীন্দ্রনাথ—



# ধরণীর প্রেম

হে আমার সুন্দর ভুবন !
তব চির অন্ধকার আলো,
রূপ গান গন্ধ পরশন,
বাসিয়াছি বাসিয়াছি ভালো।
পিয়াসী পরাণ মোর তব শোভা সুধারস পিয়া
নিয়ত মরণ মাঝে পলে পলে উঠে সঞ্জীবিয়া,
তব স্নিগ্ধ শ্যামাঞ্চল, মর্ম্মরিত কুসুম-কানন ;
সন্ধ্যায় সিন্দূর-টিপ, ঊষালোকে রঞ্জিত আনন,
প্রসন্ন আকাশ তব, জলধি অপার,
ষড় ঋতু-আহরিত অঞ্জলি-সম্ভার,
তব প্রেম, অনন্ত যৌবন,
আনন্দের অমৃত-ধারায়
প্রতিদিন সারা দেহ মন
ভরিয়াছে কাণায় কাণায় !

কাঙাল লভেছে বিত্ত, সর্ব্বহারা লভিয়াছে কোল,
বেদনা ভুলায় পলে হিয়া তলে হরষ হিল্লোল ;
কারাবন্দী ভুলে যাই বন্ধনের দুঃখ অনিবার,'
শৃঙ্খল টুটিয়া যায় অবারিত অঙ্গনে তোমার ;

দিগন্তে ছড়ায়ে আছে স্নেহের অঞ্চল,
প্রসারিত সুধা-বক্ষ করুণা চঞ্চল, —
চেয়ে থাকি আবেশ-বিহ্বল
পিঞ্জরের বাতায়নে তাই,
মা বলিতে চোখে আসে জল,
ভুলে যাই সব ভুলে যাই।
তৃষিত আকুল ওই তব স্তন্য-অমিয়ার লাগি
ক্ষুধিত ভাণ্ডার দ্বারে ফিরিছে গো ক্ষুদ-কণা মাগি;
নয়ন হাসিছে দৃপ্ত দুর্ব্বলেরে করিয়া বঞ্চন,
অভাগা সন্তান ফিরে মাতৃহীন শিশুর মতন;
তুচ্ছ করি বঞ্চিতের মৌন হাহাকার
জাগে বক্ষ আগুলিয়া স্বার্থের প্রাকার!
কে বোঝে গো' অভাগার তরে
জননীর করুণা বিপুল,
তাই বুঝি নিশি দিন ঝরে
স্নেহ-বক্ষ বেদনা-আকুল।

বিচিত্র বরণ ছন্দে মর্ম্ম তব উঠিছে আভাসি',
কাঙালে এমন স্নেহ, তাই মা গো এত ভালবাসি।
বিফল কামনা মোর আঁখি তব করেছে করুণ,
ব্যথার শোণিত-রাগে সন্ধ্যাকাশ বেদনা অরুণ;
যে বাণী পঞ্জর তলে রোধিছে নিশ্বাস;
কল্লোলে মর্ম্মরে শুনি তাহারি আভাস।
গানে গানে করিলে মুখর
অকথিত সঙ্গীত আমার,
হে ভুবন! হে চির-সুন্দর!
ভালবাসি তাই অনিবার।

শ্রীপরিমলকুমার ঘোষ

# মিলন

নিখিল বিশ্ব ঘুমিয়ে রবে আকাশ চন্দ্রাতপের তলে
স্বপ্ন-বিভোল নিশিথিনীর ছায়—
সেই খানেতে আসবে তুমি আঁধার ঘরে রাণী আমার
আসবে তুমি গোপন মৃদু পায়।
বাজবে নাকো নূপুর তব—শ্রান্ত চরণ রইবে ঘিরে
অতীত সুখের সুপ্ত স্মৃতির মত,
মৌন-নীরব সেই অভিসার তুলবে নাকো বিশ্ব-বীণায়
কান্না-হাসির রাগ-রাগিণী যত।
দৃষ্টি তোমার প'ড়বে এসে অন্ধকারের বুকটা চিরে
মিলন-আকুল মুখের 'পরে মোর,
তুষার-শীতল স্পর্শে তব প'ড়বে খ'সে আচম্বিতে
সুখের দুখের তুচ্ছ স্মৃতির ডোর।
আলিঙ্গনের নিবিড়তায় রাখ্‌বে ঢেকে অলক তব—
জমাট বাঁধা অন্ধকারের সম—
অধর 'পরে তড়িৎ-পরশ—উঠ্‌বে নেচে ক্ষণেক তরে
মরণ ভুলি' বুকের রক্ত মম।
তার পরেতে যাত্রা সুরু—কোন্ সীমাহীন শূন্য পথে
মরণ-রথে যাত্রী মোরা দুটি'।
দীর্ঘ রাত্রি কাট্‌বে মোদের কোন্ স্বপনে জাগরণে—
কোন্ তারকার আলোক পানে ছুটি'।
বাজ্‌বে সেদিন কণ্ঠে তব আশার বাণী নূতন সুরে
কোন্ জনমের হারিয়ে-যাওয়া গান—
মৃত্যু এ নয়, বিদায় এ নয়—মরণ মাঝে মিলন চির—
অনন্ত প্রেম—নাই কো অবসান।

শ্রীকান্তিচন্দ্র ঘোষ



# সঙ্গীত

ধরণীর মর্ম্মে মর্ম্মে রসের যে গোপন সঞ্চয়
সঞ্চারে পল্লবে পত্রে, নাহি অন্ত, নাহি তার ক্ষয়!
কুসুমে কুসুমে তাই কেঁদে মরে সুরভির শ্বাস,
অন্তরের রসরূপ গন্ধে তাই করিছে প্রকাশ!
হৃদয়-অরণ্য মাঝে পথহারা শুধু ঘুরে মরে
বাসনা কামনা কত—তাই, বেদনায় আঁখি ঝরে'
মহানন্দে হৃদয়ের মরা-গাঙে দুই কূল ছাপি'
নানা বাণী, নানা বর্ণে তরঙ্গিয়া উঠিতেছে কাঁপি,
কত কাব্যে কত ছন্দে সে আনন্দ ধরিছে মূরতি,
মন্দিরে মন্দিরে তাই বন্দনায় ধ্বনিছে আরতি।
কথা কত হ'ল বলা সৃজনের সেই আদি হ'তে
তবু যেন মনে হয় বলা নাহি হ'ল কোন মতে।
ক্ষণে ক্ষণে তাই সুরে অর্থহীন বেদনায় ভরি
সেই কথা বলি—যাহা বলা নাহি হ'ল যুগ ধরি।

শ্রীদীনেন্দ্রনাথ ঠাকুর



# কবিতা

নিশুতি নিশার স্বপন সে কি গো,
নিঝুম রাতের গান ?
বাদল-বায়ের বেদনা সে কি গো,
উছল নদীর তান ?
ফুলের পেলব সুরভি সে কি গো—
গোপন মর্ম্মপুটে ;
আঁধার-সায়রে আলোর কমল,
সুধাধারা কালকূটে ?
পিরীতি-বিলাস-হিন্দোলা সে কি,
রূপের জ্যোছনা-শিখা ;
মিলনের কম কণ্ঠের হার,
যৌবন-জয়-টীকা ?
সলাজ চকিত চাহনি সে কি গো,
প্রিয়ার মধুর মান ?
নৃত্য-চপল মরাল-গতি কি,
হাসির উথল-বান ?

স্নিগ্ধ-শীতল তুলসী-তলায়
সে কি গো সাঁঝের দীপ,
উজল চোখের কাজল সে কি গো,
সিঁথির সিঁদুর-টিপ্ ?
শিবের গায়ের ভস্ম সে কি গো,
দেবের প্রসাদী-জল ?
শিশুর অধরে মায়ের চুমো কি—
স্নেহ-রসে টলটল্ ?
কৃতজ্ঞতার অশ্রু সে কি গো,
ত্যাগের বিরাট সুখ ;
সহানুভূতির দীর্ঘ-নিশাস,
মমতা পরশ টুক্ ?
সত্য-পূজার আরতি সে কি গো,
মৈত্রী-যাগের হোম ?
কর্ম্ম-শাঁখের চেতনা-ধ্বনি কি,
মাঙ্গলিকের ওম্ ?
ধ্যানীর মৌন সাধনা সে কি গো,
প্রাণের নীরব ভাষা ?
কল্পলোকের স্বর্ণলতা কি,
উদাসী বুকের আশা ?

শ্রীশ্রীপতিপ্রসন্ন ঘোষ





# রজনীগন্ধা

আমি সে রজনীগন্ধা—
নিশীথের বুকে ফুটিয়া উঠি গো নিখিল-নয়নানন্দা।
দিবসের আলো হায়
বার-বার ফিরে' যায়
কত সুরে তার প্রণয় জানায়—স্তব-গানে শত-ছন্দা;
আমি কোনো সাড়া দিতে নাহি পারি—আমি সে রজনীগন্ধা

সন্ধ্যা আসিয়া যবে
লক্ষ-প্রদীপ-বর্ত্তিকা জ্বালে ধূম্র-ধূসর নভে,
গ্রাম-বধূ সারে সারে
ধীরে চলে জল-ধারে—
কলসের সাথে কঙ্কণ যবে কথা কয় কলরবে;
আমি সেই ক্ষণে গন্ধ বিতরি রজনীর উৎসবে।

তুমি তো জান না হায়—
কাহার পরশে শিহরিয়া উঠি তিমির-রজনী-ছায়;
আমার হৃদয়-পুরে
কার বাঁশী বাজে সুরে
দখিণের কোন্ দয়াহীন আসি' চুম্বিয়া চলি' যায়;
বার-বার আমি নুয়ে পড়ি কার চির-চঞ্চল পায়।

অরুণ-আলোকে মোর
নয়নের কোণে নেমে আসে শুধু শত তন্দ্রার ঘোর ;
কোন্ সে নিঠুর লাগি'
দীর্ঘ রজনী জাগি
প্রভাতের কোলে ঘুমায়ে পড়ি গো সিক্ত-নয়ন-লোর ;
নিশি-জাগরণ ব্যর্থ করে গো, কোন্ সে মরম-চোর।

রজনীগন্ধা আমি—
তাই তো আঁধারে অন্ধ-বাসনা হৃদয়ে আসে গো নামি' !
তাই তো আমার চিতে
কি-মোহন সঙ্গীতে—
মূর্চ্ছিয়া উঠে কোন্ সে মুরতি, মত্ত-দুরাশা-গামী ;
দিবসে যে মোর থাকে না চেতন, রজনীগন্ধা আমি।

তোমরা কিসের লাগি'
আজি এ প্রভাতে এসেছ হেথায় কোন্ ধন নিতে মাগি' ;
তোমরা জান না হায়
অজানা জনার পায়
সব সম্পদ বিলায়ে দিয়েছি দীর্ঘ যামিনী জাগি ;
কাল রজনীর ফুল-রাণী, আজ প্রভাতে মন্দভাগী।

তবু কোন খেদ নাই—
নিমেষে বিলাই ভাগ্যে আমার যখনি যা-কিছু পাই ;
নিশীথে গোপন-বঁধু
নিয়ে যায় সব মধু
কুমারী হিয়ার সব সুধারাশি দু-হাতে শুধু বিলাই ;
ফিরে' যাও ওগো ফিরে' যাও সবে—আজ মোর কিছু নাই।

কাল রজনীর ছায়
যা-কিছু অর্ঘ্য দিয়েছি আমার চপল বঁধুর পায় ;
গোপন গন্ধে তাব
থাকি' থাকি' বাব-বাব
বিকশি' উঠিল বিচ্ছেদ-হত, লক্ষ-পরাণ হায় ;
আজ শুধু সেই স্বপনেব স্মৃতি ধবণীবে শিহবায় ।

কোবো না মিথ্যা আশা—
কণ্ঠ আমাব আছে গো কেবল, নাই তাব কোন ভাষা ,
দেবতা সে গেছে চলে'
প্রতিমা ডুবেছে জলে
চাবিদিকে আজ বেঁধেছে বাঁধন মবণ সর্ব্বনাশা ,
ভাঙ্গা হাটে আজ এসেছ' গো কেন—মিছে তোমাদেব আসা ।

শ্রীযোগীন্দ্রনাথ রায়



# সিন্ধু-শকুন

প্রভাতে এই সাগর জলে
দেখনু তোদের সাজ
মন থেকে মোর মুছ্‌ল মলা
ঘুচ্‌ল রে সব লাজ।
রজত-বরণ তপন-করে
রূপ কি এত ছড়িয়ে পড়ে ?
দেখ্‌নু সাগর-স্রোত-শিখরে
ফুলের তবক আজ।
সিন্ধু-শকুন! আমার গলায়
বাজ্‌চে তোদের গান,—
তোরাই বুঝি এলোমেলো
ঢেউএরি সন্তান।

দুপুরে ঐ শৈল-চূড়ে,
দেখনু তোদের নীড়,
একটি পরে একটি এসে
লাগিয়েছিলি ভীড়;

শিলায়-শিলায় আসন নিয়ে
জুড়িয়েছিলি আমার হিয়ে,
মূর্চ্ছনাতে মাতিয়ে দিয়ে
দিছ্‌লি গীতের মীড় !
সিন্ধু-শকুন ! আমার গলায়
বাজ্‌চে তোদের গান,—
তোরাই বুঝি এলোমেলো
শৈলেরি সন্তান !

সন্ধ্যাতে এই ঝঞ্ঝামুখে
দিস্‌ রে তোরা হানা,
কোন্‌ সে অগাধ সুখের ভরে
মেলিয়ে দিছিস্‌ ডানা ?
কভু দূরে নীল-নীলিমায়
মেঘের পাশে লুকাচ্ছে কায়,
কভু লঘু পক্ষেতে ঠায় !—
যায় না ত' কই জানা।
সিন্ধু-শকুন ! আমার গলায়
বাজ্‌চে তোদের গান,—
তোরাই বুঝি এলোমেলো
ঝঞ্ঝারি সন্তান !

শ্রীচণ্ডীচরণ মিত্র



## সলজ্জ দৃষ্টি

বাতাস লেগে ফুলটি কাঁপে --
পাতার তলের ফুলটি,
শুক্তিকারার কবাট খুলে
হাস্‌ছে মোতির দুলটি ;
জাগছে জোয়ার-জলের থেকে
মগ্ন নদীর কূলটি !
দৃষ্টি, সলাজ দৃষ্টি তোমার
ঘোমটা-পরা দৃষ্টি,
কেমনকোরে জানাই তোমায়
কেমন লাগে মিষ্টি ;
ধূপের ধোঁয়ার আব্‌ছায়াতে
জ্বল্‌ছে দেউল-দীপটি !

শ্রীরাধাচরণ চক্রবর্ত্তী





# দূরের-মিলন

মিলন হ'ল ভালো!

কাছের পাওয়া পাইনি কেহ,

পরশ হরষ পায়নি দেহ,

কেমন করে' এমন করে' প্রাণ তবু জুড়ালো?

পিয়াসা পুরালো!

দু'জনে দুই তীরে—

বিজন ঘাটে নেইকো ভেলা,

বন্ধ খেয়া সন্ধ্যে-বেলা,

নেইকো সেতু-বন্ধ নদীর অধীর উজান নীরে!

সাঁতার জানিনিরে!

ছিলাম দূরে দূরে,

কেও কাহারো একটি কথা

শুনতে মোটেই পাইনি তথা—

উতল নদীর করতালির উছল চল সুরে

আকাশ ছিল পুরে!

মিলন হ'ল ভালো!

চারিটি চোখের নিচুপ চাওয়া

মিটালো সব চাওয়া পাওয়া

দুইটি মুখের নীরব হাসি জ্বাল্ল' প্রেমের আলো!

হর্‌ল' হিয়ার কালো!

শ্রীরাধাচরণ চক্রবর্ত্তী



# ভাগ্যলক্ষ্মী

তুমি এলে উৎসবের আনন্দ-মুখর এক রঙীন সন্ধ্যায়
সন্ধ্যামণি রজনীগন্ধায়
আবরিয়া তনুখানি, লীলায়িত আনন্দের খনি,
আমার নয়ন-আগে দাঁড়ালে যখনি
ভরিয়া সুবর্ণ-ঝাঁপি কল্যাণের পঞ্চশস্য দিয়া,
তখন কাঁপিল মোর হিয়া
অজানিত আশঙ্কায় ;
মর্ম্মের সহস্র তন্ত্রী ব্যথিয়া উঠিল বেদনায় !

তুমি এলে, তারি সাথে এল প্রিয়ে, সংসারের নিষ্ঠুর সংঘাত !
তরুণ অরুণ-দীপ্ত যৌবনের নির্ম্মল প্রভাত
দীর্ঘশ্বাসে হ'য়ে এল ম্লান ;
আমার সমস্ত প্রাণ
বক্ষ-পঞ্জরের দ্বারে ছিন্নপক্ষ বিহঙ্গম সম
তোমারি-সকাশে প্রিয়তম,
ছুটে যেতে লুটে প'ল বার বার,
দেখা তবু পেল না তোমার।

বসন্তের শুভ আগমনে
যে ফুল ফুটিয়াছিল মর্ম্মতলে নিকুঞ্জ-কাননে ;
কুঁড়ির মাঝারে তার ফুটিবার বেদনা গভীর,
সারাদিন ব'য়ে গেল দখিনা-সমীর,
ব্যর্থ হ'ল আসা-যাওয়া তার।

হৃদয়ের রুদ্ধ বেদনার
মর্ম্মছেঁড়া করুণ-কাহিনী, ব্যক্ত হ'ল ভ্রমর-গুঞ্জনে,
ভুঞ্জি মধু ক্ষণে ক্ষণে
প্রলুব্ধ করিয়া ফুলে বাড়াইল বিরহের ব্যথা ;
হৃদয়-মাধবী-লতা
এতটুকু পেল না আশ্রয়,
কলি বুঝি ফুটিবার নয়।
বসন্ত বিদায় নিল শুষ্ক কলি দীর্ণ কিশলয়ে
হৃদয়-শোণিত-লেখা স্মৃতি-রেখা রাখি দিগ্বলয়ে!

তুমি এলে, সঙ্গে করে নিয়ে এলে অফুরন্ত হাসির সম্ভার
নিমেষে উল্লসি-উঠা সমুদ্রের তরঙ্গ অপার ;
দুলিয়া ফুলিয়া উঠি ধেয়ে এলে কল কল কল,
রৌদ্র-তপ্ত বালু-তট-তল
ব্যগ্র বাহু আলিঙ্গনে ঘিরি'
ক্লেদসিক্ত ম্লান দেহে মুহূর্ত্তে পাথারে গেলে ফিরি
বুকে নিয়ে আঘাত নির্ম্মম।

প্রাণের অধিক প্রিয়তম
একান্ত নিকটে এসে হয়ে গেছ নিতান্ত সুদূর,
নিয়ে এলে হাসি রাশি, রেখে গেলে ক্রন্দনের সুর
অনন্ত এ সমুদ্র বেলায়।

শ্রান্ত দীর্ঘ অবেলায়
শুধু শুনি বেদনার বাঁশী—
রজনীর অন্ধকার ঢেকে দেয় দিবসের হাসি।
তুমি এলে শিরে বহি পরিপূর্ণ পূজার থালিকা,
যে নব মালিকা—
নিরালায় বসি তুমি সযতনে রচিলে সুন্দরী,
আপনার লাবণ্য-মাধুরী
প্রতি পুষ্পে মাখাইয়া তার, দিলে মোর গলে,
তখন কি জানিতে সরলে,
কোরকে কোরকে তার কীট জাগে অতি ভয়ঙ্কর—
বিদীর্ণ করিয়া নিরন্তর
ফুল্ল কুসুমের মালা, মধুগন্ধ নিশ্বাসে নাশিয়া
সন্তপ্ত করিবে শুধু হিয়া;
এনেছিলে শ্রেষ্ঠ অর্ঘ্য অন্তরের শেষ-নিবেদন
সঙ্গে ক'রে ফিরে গেলে মর্ম্ম-ছেঁড়া গভীর বেদন।

শ্রীসাবিত্রীপ্রসন্ন চট্টোপাধ্যায়





# বাসনা

তোমার সুখের দিনে
উৎসব মিলনে
ভুলে যদি যাও মোরে ক্ষতি নাই তায়,
সঙ্গীহীন যবে তুমি
নিতান্ত নির্জনে
স্মরিও আমায় সখা এ মিনতি পায়,
বসন্ত-কুসুম-ছাওয়া
মাধবী বিতানে
নাহি শোনো ক্ষতি নাই আমার এ গান,
দুরন্ত ঝড়ের রাতে
শয়ন শিথানে
মোর গানে ক্ষণতরে দিও সখা কাণ !
যশের সুরভি মালা
যবে রবে গলে
মোর গাঁথা মালাখানি ছুঁয়োনা না হয়—
যদি হয় অপযশ
নয়নের জলে
মোর মালতীর মালা পরাব নিশ্চয় !

শ্রীলীলা দেবী



# অপূর্ণ মিলন

হঠাৎ যেতে ঘোম্‌টা-ফাঁকে
একটুখানি চাওয়া
সেই ত' আমার সুখের সাগর,
স্বর্গ সে ত' পাওয়া।

থম্‌কে গিয়ে পথের মাঝে
একটুখানি হাসি
সেই ত' আমার চাঁদের আলো,
সেই ত' মধুরাশি।

কাজের মাঝে ক্ষণিক আড়ে
একটি ছুটি কথা
সেই ত' আমার সোহাগ আদর
জুড়িয়ে জ্বালা-ব্যথা।

আধেক ভয়ে আধেক লাজে
একটি চুমো খাওয়া—
সেই ত' আমার শূন্য বুকে
মন্দাকিনী-পাওয়া।

শ্রীপ্যারীমোহন সেনগুপ্ত



# বিরহে

তোমার আমার ব্যবধানের এই যে এ পথখানি
পথ ত' এটি নয়,
এ যে দোঁহার মিলন-আকুল হিয়ার প্রসারতা
মাঝ্-পথেতে জড়িয়ে দোঁহে রয়।
এ ব্যবধান একটি যেন সূতার মত বহে—
দুই পাশেতে দুইটি হিয়া গাঁথে,
ব্যবধানের এই নদীতে নিতুই অবিরত
মনের তরী আনাগোণায় মাতে।
এ ব্যবধান—মাঝখানেতে একটি যেন আলো—
তুমি আমি বাতায়নে বসে',
সেই আলোতে তোমার আমার সহজ দেখাশোনা,
দূরে সকল বন্ধ পড়ে খসে'।

শ্রীপ্যারিমোহন সেনগুপ্ত



# চৈতী-হাওয়া

হারিয়ে গেছ অন্ধকারে—পাইনি খুঁজে আর,
আজ্‌কে তোমার আমার মাঝে সপ্ত পারাবার !
আজ্‌কে তোমার জন্মদিন—
স্মরণ-বেলায় নিদ্রাহীন
হাত্‌ড়ে ফিরি হারিয়ে-যাওয়া অকূল অন্ধকার !
এই-সে-হেথাই হারিয়ে গেছ কুড়িয়ে-পাওয়া হার !

শূন্য ছিল নিতল দীঘির শীতল-কালো জল,
কেন তুমি ফুটলে সেথা ব্যাথার নীলোৎপল ?
আঁধার-দীঘির রাঙ্‌লে মুখ,
নিটোল ঢেউয়ের ভাঙলে বুক,—
কোন্ পূজারী নিল ছিঁড়ে ? ছিন্ন তোমার দল
ঢেকেছে আজ কোন্ দেবতার কোন্ সে পাষাণ-তল ?

অস্ত-খেয়ায় হারামাণিক-বোঝাই-করা-না'
আসছে নিতুই ফিরিয়ে দেওয়ার উদয়-পারের গাঁ ;
ঘাটে আমি রই ব'সে
আমার মাণিক কইগো সে ?

পারাপারের ঢেউ-দোলানি হান্‌ছে বুকে ঘা।
আমি খুঁজি ভিড়ের মাঝে চেনা কমল-পা।

বইছে আবার চৈতী হাওয়া, গুম্‌রে ওঠে মন
পেয়েছিলাম এম্‌নি হাওয়ায় তোমার পরশন।
তেমনি আবার মহুয়া-মউ
মৌমাছিদের কৃষ্ণা বউ,
পান ক'রে ওই ঢুলছে নেশায়, দুলছে মহুল-বন
ফুল-সৌখিন্ দখিণ-হাওয়ায় কানন উচাটন।

পড়ছে মনে টগর চাঁপা বেল চামেলি যুঁই,
মধুপ দেখে যাদের শাখা আপনি যেত নুই।
হাস্‌তে তুমি দুলিয়ে ডাল,
গোলাপ হ'য়ে ফুটত গাল।
থলকমলী আউরে যেত তপ্ত ও-গাল ছুঁই।
বকুল শাখা ব্যাকুল হ'ত, টলমলাত ভুঁই।

চৈতী রাতির গাইত গজল বুল্‌বুলিয়ার বর,
দুপুর বেলায় চবুতরায় কাঁদ্‌ত কবুতর।
ভুঁই-তারকা সুন্দরী
সজ্‌নে ফুলের দল ঝরি'
থোঁপা থোঁপা লাজ ছড়াত দোলন-খোঁপার 'পর,
ঝাঁজাল্ হাওয়ায় বাজ্‌ত উদাস মাছরাঙাদের স্বর

পিয়াল-বনায় পলাশ ফুলের গেলাস-ভরা মউ
খেতো বঁধুর জড়িয়ে গলা সাঁওতালিয়া বউ!
লুকিয়ে তুমি দেখ্‌তে তাই
বলতে, 'আমি অম্‌নি চাই!'
খোঁপায় দিতাম চাঁপা গুঁজে, ঠোঁটে দিতাম মউ!
হিজল্ শাখায় ডাক্‌ত পাখী 'কও গো কথা বউ'!

ডাকত ডাহুক্ জল-পায়রা, নাচ্‌ত ভরা বিল,
যোড়া ভুরু ওড়া যেন আস্‌মানে গাঙ্‌-চিল।
হঠাৎ জলে রাখতে পা
কাজ্‌লা দীঘির শিউরে' গা
কাঁটা দিয়ে উঠ্‌ত মৃণাল ফুটত কমল-ঝিল।
ডাগর চোখে লাগ্‌ত তোমার সাগর-দীঘির নীল

উদাস দুপুর কখন্ গেছে, এখন বিকাল যায়,
ঘুম জড়াল ঘুম্‌তী নদীর ঘুমুর-পরা পায়।
শঙ্খ বাজে মন্দিরে,
সন্ধ্যা আসে বন ঘিরে,
ঝাউএর শাখায় ভেজা আঁধার কে পিঁজেছে হায়
মাঠের বাঁশী বন্-উদাসী ভীম্‌পলাশী গায়।

বউল আজি বাউল হ'ল আমরা তফাতে!
আম-মুকুলের গুঁজি-কাঠি দাও কি খোঁপাতে?

ডাবের শীতল জল দিয়ে
মুখ মাজ কি আর প্রিয়ে ?
প্রজাপতির-ডানাঝরা সোণার টোপাতে
ভাঙা ভুরু দাও কি জোড়া রাতুল শোভাতে ?

বউল ঝ'রে ফলেছে আজ থোলো থোলো আম,
রসের-পীড়ায়-টস্‌টসে-বুক ঝুর্‌ছে গোলাব জাম !
কামরাঙারা রাঙ্‌ল' ফের
পীড়ন পেতে ঐ মুখের,
স্মরণ ক'রে চিবুক তোমার, বুকের তোমার ঠাম—
জামরুলে রস ফেটে পড়ে, হায় কে দেবে দাম !

করেছিলাম চাউনি চয়ন নয়ন হ'তে তোর,
ভেবেছিলাম গাঁথব মালা—পাইনি খুঁজে ডোর ।
সেই চাহনি নীল-কমল
ভর্‌ল আমার মানস-জল,
কমল-কাঁটার ঘা লেগেছে মর্ম্ম-মূলে মোর ।
বক্ষে আমার দুলে আঁখির সাতনরী-হার লোর ।

তরী আমার কোন্ কিনারায় পাইনে খুঁজে কূল,
স্মরণ-পারের গন্ধ পাঠায় কম্‌লা নেবুর ফুল ।
পাহাড়তলীর শাল্‌বনায়
বিষের মত নীল ঘনায় !
সাঁজ পরেছে ঐ দ্বিতীয়ার-চাঁদ-ইহুদী-দুল ।
হায় গো আমার ভিন্‌গাঁয়ে আজ পথ হয়েছে ভুল ।

কোথায় তুমি কোথায় আমি চৈতে দেখা সেই,
কেঁদে ফিরে যায় যে চইত্‌—তোমার দেখা নেই।
কণ্ঠে কাঁদে একটি স্বর—
কোথায় তুমি বাঁধলে ঘর?
তেম্‌নি করে জাগ্‌ছ কি রাত আমার আশাতেই?
কুড়িয়ে-পাওয়া-বেলায় খুঁজি হারিয়ে-যাওয়া খেই

পারাপারের ঘাটে প্রিয় রইনু বেঁধে না',
এই তরীতে হয়ত তোমার পড়্‌বে রাঙা পা।
আবার তোমার সুখ-ছোঁওয়ায়
আকুল দোলা লাগবে নায়,
এক তরীতে যাব মোরা আর-না-হারা গাঁ,
পারাপারের ঘাটে প্রিয় রইনু বেঁধে না'॥

নজ্‌রুল ইস্‌লাম্‌



—বর্ষা-মঙ্গল—

শিল্পী—শ্রীঅরবিন্দ দত্ত

" —অয়ি ভাবাকুল-লোচনা,
ভূর্জ্জপাতায় নবগীত কর রচনা
মেঘ মল্লার-রাগিণী
এসেছে বরষা ওগো নব অনুরাগিণী—" !

—রবীন্দ্রনাথ



# গোপন-প্রিয়া

পাইনি ব'লে আজো তোমায় বাস্‌ছি ভালো রাণি !
মধ্যে সাগর, এপার ওপার ক'রছি কানাকানি—
আমি এ-পার, তুমি ওপার
মধ্যে কাঁদে বাধার পাথার
ও'পার হ'তে ছায়াতরু দাও তুমি হাতছানি,
আমি মরু, পাইনে তোমার ছায়ার ছোঁওয়াখানি।

নাম-শোনা দুই বন্ধু মোরা, হয়নি পরিচয়,
আমার বুকে কাঁদছে আশা, তোমার বুকে ভয় !
এই-পারী-ঢেউ বাদল-বায়ে
আছ্‌ড়ে পড়ে তোমার পায়ে
আমার ঢেউয়ের দোলায় তোমার ক'রলনা কূল ক্ষয়
কূল ভেঙ্গেছে আমার ধারে—তোমার ধারে নয়।

চেনার বন্ধু, পেলাম নাক' জানার অবসর।
গানের পাখী বসেছিলাম দু'দিন শাখার' পর।
গান ফুরালে যাব যবে
গানের কথাই মনে রবে
পাখী তখন থাকবেনাক'—থাকবে পাখীর স্বর।
উড়্‌ব আমি,—কাঁদবে তুমি ব্যথার বালুচর !

তোমার পায়ে বাজ্‌ল কখন্ আমার পারের ঢেউ,
অজানিতা! কেউ জানে না, জানবেনাক' কেউ।
উড়তে গিয়ে পাখা হ'তে
একটি পালক পড়লে পথে
ভু'লে প্রিয় তু'লে যেন খোঁপায় গুজে নেও।
ভয় কি সখি? আপনি তুমি ফেল্‌বে খুলে এ-ও।

বর্ষা-ঝরা এমনি প্রাতে আমার মত কি
ঝুরবে তুমি একলা মনে, বনের কেতকী?
মনের মনে নিশীথ-রাতে
চুম দেবে কি কল্পনাতে।
স্বপ্ন দেখে উঠ্‌বে জেগে, ভাববে কত কি!
মেঘের সাথে কাঁদবে তুমি, আমার চাতকী!

দূরের প্রিয়া! পাইনি তোমায় তাই এ কাঁদন-রোল
কূল মেলেনা,—তাই দরিয়ায় উঠতেছে ঢেউ দোল!
তোমায় পেলে থাম্‌ত' বাঁশী,
আসত মরণ সর্ব্বনাশী।
পাইনিক' তাই ভ'রে আছে আমার বুকের কোল।
বেণুর হিয়া শূন্য ব'লে উঠ্‌ছে বাঁশীর বোল।

বন্ধু, তুমি হাতের কাছের সাথের সাথী নও
দূরে যত রও এ হিয়ার তত নিকট হও।
থাকবে তুমি ছায়ার সাথে
মায়ার মত চাঁদ্‌নী রাতে!
যত গোপন তত মধুর—নাইবা কথা কও!
শয়ন-সাথে রওনা তুমি নয়ন পাতে রও!

ওগো আমার আড়াল-থাকা ওগো স্বপন-চোর,
তুমি আছ—আমি আছি—এইত' খুশী মোর !
কোথায় আছ কেমন রাণী
কাজ কি খোঁজে, নাইবা জানি !
ভালোবাসি এই আনন্দে আপনি আছি ভোর !
চাইনা জাগা, থাকুক্ চোখে এমনি ঘুমের ঘোর !

রাত্রে যখন একলা শোব'—চাইবে তোমায় বুক
নিবিড়-ঘন হবে যখন একলা থাকার দুখ,
দুখের সুরায় মত্ত হয়ে
থাকবে এ প্রাণ তোমায় ল'য়ে
কল্পনাতে আঁকবে তোমার চাঁদ-চুয়ানো মুখ
ঘুমে-জাগায় জড়িয়ে রবে, সেইত চরম সুখ !

গাইব আমি, দূরে থেকে শুনবে তুমি গান।
থাম্‌লে আমি—গান গাওয়াবে তোমার অভিমান।
শিল্পী আমি, আমি কবি,
তুমি আমার আঁধার ছবি,
আমার লেখা কাব্যে তুমি, আমার রচা গান।
চাইবনাক', পরাণ ভ'রে ক'রে যাবো দান।

তোমার বুকে স্থান কোথা গো এ দূর-বিরহীর,
কাজ কি জেনে ? তল কেবা পায় অতল জলধির !
গোপন তুমি আস্‌লে নেমে
কাব্যে আমার, আমার প্রেমে,
এই সে সুখে থাক্‌ব বেঁচে, কাজ কি দেখে তীর ?
দূরের পাখী গান গেয়ে যাই, নাই বাঁধিলাম নীড় !

বিদায় যেদিন, নেবো সেদিন নাইবা পেলাম দান,
মনে আমায় করবে নাক'—সেইত মনে স্থান।
যেদিন আমায় ভুল্‌তে গিয়ে
করবে মনে, সেদিন প্রিয়ে
ভোলার মাঝে উঠ্‌ব' বেঁচে, সেইত আমার প্রাণ।
নাইবা পেলাম, চেয়ে গেলাম, গেয়ে গেলাম গান।

—নজরুল ইস্‌লাম





# ভীরু

আমি জানি তুমি কেন চাহনাক ফিরে।
গৃহকোণ ছাড়ি আসিয়াছ আজ দেবতার মন্দিরে।
পুতুল লইয়া কাটিয়াছে বেলা
আপনারে লয়ে শুধু হেলা ফেলা,
জানিতে না, আছে হৃদয়ের খেলা আকুল নয়ন-নীরে,
এত বড় দায় নয়নে নয়নে নিমেষের চাওয়া কিরে?
আমি জানি তুমি কেন চাহনাক ফিরে!

আমি জানি তুমি কেন চাহনাক ফিরে।
জানিতে না আঁখি আঁখিতে হারায়, ডুবে যায় বাণী ধীরে,
তুমি ছাড়া আর ছিল নাক' কেহ
ছিলনা বাহির ছিল শুধু গেহ
কাজল ছিল গো জল ছিল না ও উজল আঁখির তীরে।
সেদিনো চলিতে ছলনা বাজেনি ও চরণ-মঞ্জীরে!
আমি জানি তুমি কেন চাহনাক ফিরে!

আমি জানি তুমি কেন কহনাক কথা
সেদিনো তোমার বনপথে যেতে পায়ে জড়াতনা লতা।

সেদিনে বিভুল তুলিয়াছ ফুল
ফুল বিঁধিতে গো বিঁধেনি আঙুল
মালার সাথে যে হৃদয়ও শুকায় জানিতে না সে বারতা।
জানিতে না, কাঁদে মুখর মুখের আড়ালে নিঃসঙ্গতা!
আমি জানি তুমি কেন কহনাক কথা

আমি জানি তব কপটতা, চতুরালি!
তুমি জানিতে না, ও কপোলে থাকে ডালিম দানার লালী!
জানিতে না ভীরু রমণীর মন
মধুকর ভারে লতার মতন
কেঁপে মরে কথা কণ্ঠে জড়ায়ে নিষেধ করে গো খালি,
আঁখি যত চায় তত লজ্জায় লজ্জা পাড়ে গো গালি!
আমি জানি তব কপটতা চতুরালি।

আমি জানি, ভীরু! কিসের ও বিস্ময়?
জানিতে না কভু নিজেরে হেরিয়া নিজেরি করে যে ভয়।
পরুষ পুরুষ শুনেছিলে নাম
দেখেছ পাথর, করনি প্রণাম,
প্রণাম ক'রে যে লুব্ধ দু'কর চেয়েছে চরণ-ছোঁয়!
জানিতে না, হিয়া পাথর পরশি' পরশ-পাথরও হয়।
আমি জানি ভীরু কিসের এ বিস্ময়!

কিসের তোমার শঙ্কা এ আমি জানি,
পরাণের ক্ষুধা দেহের দু'তীরে করিতেছে কানাকানি।
বিকচ বুকের বকুল গন্ধ
পাপড়ি রাখিতে পারে না বন্ধ
যত আপনারে লুকাইতে চাও তত হয় জানাজানি
অপাঙ্গে আজ ভিড় করেছে গো লুকানো যতেক বাণী
কিসের তোমার শঙ্কা এ আমি জানি!

আমি জানি, কেন বলিতে পারনা খুলি'।
গোপনে তোমায় আবেদন তার জানায়েছে বুল্‌বুলি।
যে-কথা শুনিতে মনেছিল সাধ
কেমনে সে পেল তারি সংবাদ?
সেই কথা বঁধু তেমনি করিয়া বলিল নয়ন তুলি।
কে জানিত এত যাদু-মাখা তাঁর ও কঠিন অঙ্গুলি।
আমি জানি, কেন বলিতে পারনা খুলি

আমি জানি তুমি কেন যে নিরাভরণা,
ব্যাথার পরশে হয়েছে তোমার সকল অঙ্গ সোনা।
মাটির দেবীরে পরায় ভূষণ
সোনার সোনায় কিবা প্রয়োজন?
দেহকুল ছাড়ি নেমেছে মনের অকুল নিরঞ্জনা।
বেদনা আজিকে রূপেরে তোমায় করিতেছে বন্দনা।
আমি জানি তুমি কেন যে নিরাভরণা।

আমি জানি ওরা বুঝিতে পারেনা তোরে।
নিশীথে ঘুমালে কুমারী বালিকা, বধূ জাগিয়াছ' ভোরে!
ওরা সাঁতারিয়া ফিরিতেছে ফেনা
মুক্তি যে ডোবে—বুঝিতে পারে না!
মুক্তা ফলেছে আঁখির ঝিনুক ডুবেছে আঁখির লোরে।
বোঝা কত ভার হ'লে—হৃদয়ের ভরা ডুবি হয়, ওরে,
অভাগিনী-নারী, বুঝাবি কেমন ক'রে!

নজরুল ইসলাম

# গজল

দুরন্ত বায়ু পুরবাঁইয়া
বহে অধীর আনন্দে।
তরঙ্গে দুলে আজি নাইয়া
রণ-তুরঙ্গ ছন্দে॥
অশান্ত অম্বর মাঝে,
মৃদঙ্গ গুরু গুরু বাজে;
আতঙ্কে থরথর অঙ্গ
মন অনঙ্গে বন্দে॥
ভুজঙ্গী দামিনীর দাহে
দিগন্ত শিহরিয়া চাহে,
বিষণ্ণ ভয়ভীতা যামিনী
খোঁজে সে তারা চন্দে॥
মালঞ্চে একি ফুলখেলা
আনন্দে ফোটে যুথী-বেলা,
কুরঙ্গী নাচে শিখী-সঙ্গে
মাতি কদম্ব-গন্ধে॥
একান্তে তরুণী তমালী
অপাঙ্গে মাখি আজি কালি,
বনান্তে বাঁধা প'ল দেয়া
কেয়া-বেণীর বন্ধে॥
দিনান্তে বসি কবি একা
পড়িস্ কি জলধারা-লেখা,
হিয়ায় কি কাঁদে কুহু-কেকা
আজি অশান্ত দ্বন্দ্বে॥

নজরুল ইস্‌লাম



# ষোড়শী

বসনখানি শাসন করো অয়ি !
বয়েস তোমার হ'ল বছর ষোলো,
বুকের পরে জমাট-বাঁধা মধু
এ বারতা কেমন ক'রেই ভোলো !
চোখের পাতে তড়িত হ'ল ঢালা
সারা দিনের নেই সে অবোধ বালা,
কোন্ অজানার তরে গোপন মালা
মনে মনে ওম্‌নি গেঁথে তোলো,
বসনখানি শাসন করা সাজে
আজ যে বয়েস সর্ব্বনাশা ষোলো !

ফাগুনের আজ আগুন দিনে বামা
থামাও তোমার কাঁকন-ঠিনি-ঠিনি,
জানো না কি কিশোর কাণে যত
কয় সে—ওগো চিনি, তোমায় চিনি !
আর কি আছে অবোধ অবহেলা
একলা নিয়ে আপন মনে খেলা,
ভুবন-ভরা তরুণ-মনের মেলা

হায় সে-কথা আজ কেমনে ভোলো—
কাঁকণ হাতে শাসন করা সাজে
আজ যে বালা বয়েস তোমার ষোলো ?

ছুটি পায়ের নূপুর রিণিঝিণি
জান না কি আজ' কি সুরে বাজে ;
রঙিন্ করে সঙীন্ তাহার ধ্বনি
কিশোর হিয়া—গোপন করো লাজে।
ঘন বুকের মঞ্জু মধু বনে
আজ যে ব্যথা বাজছে অকারণে,
সেই ব্যথা যে জাগছে নূপুর সনে
কেমনে তা গোপন করা ভোলো ?
আশে পাশে তরুণ কানের আড়ি
আজ যে তোমার বুকের বয়েস ষোলো !

সুরভিতে আজ গিয়েছে ছেয়ে
কবরী আর মোহন তরুলতা
একটুখানি—একটুখানি নাড়ায়
ঠিক্‌রে পড়ে রঙিন মাদকতা।
চক্ষে যে আজ 'রক্ষা নাহি' লেখা,
অধর-কোণে নেইত ক্ষমার রেখা,
শ্রোণিভারে আজ মেখলা বেঁকা
এ সব খবর কেমন ক'রেই ভোলো !
বসন তোমার শাসন করো রমা
কাঁচা পাকা আজ যে বয়েস ষোলো !

শ্রীসুরেশচন্দ্র চক্রবর্ত্তী

# মৃত্যুরে কে মনে রাখে ?

মৃত্যুরে কে মনে রাখে ?
—মৃত্যু সে ত মুছে যায়।
যে তারা জাগিয়া থাকে তারে লয়ে জীবনের খেলা
ভুবনের মেলা।
যে তারা হারাল দ্যুতি, যে পাখী ভুলিয়া গেল গান,
যে শাখে শুখাল পাতা
এ ভুবনে কোথা তার স্থান ?
নিখিলের ওষ্ঠপুটে ওষ্ঠ রাখি করিছে যে পান,
হে কবি আজিকে তার—
তার তরে রচ শুধু গান।
রচ গান যৌবনের।
যে প্রেমের চিহ্ন নাই লাজরক্ত কোমল কপোলে
কম্পমান হৃদ্‌পিণ্ডে দুর্নিবার রুধিরের দোলে
তার তরে অকারণ শোক।
বারবার ছেড়ে তার জীর্ণতা-নির্মোক
জীবনের যাত্রা হেরি মহাকাশ ব্যেপে,
তারায় তারায় তার জয়ধ্বনি উঠে কেঁপে কেঁপে।

মৃত্যু-শোক-স্তব্ধ গৃহ-দ্বারে
আসে বারে বারে
সমারোহে শিশুর উৎসব,
বেদনার অন্ধকার বিদারিয়া প্রতিদিন দেখা দেয় প্রদীপ্ত গৌরব
নির্লজ্জ শিশুর হাসি !
কবরের মৃত্তিকায় অবহেলি অশ্রদ্ধায়
তৃণে জাগে প্রাণ অবিনাশী।
ওরে ম্রিয়মাণ কবি, উঠে বোস্ শোক-শয্যা তোল্
বন্ধুর বিরহ-ব্যথা ভোল্
কাণ পেতে শোন্ ব'সে জীবনের উন্মত্ত কল্লোল—
আকাশ বাতাস মাটি উতরোল—আজি উতরোল !

শ্রীপ্রেমেন্দ্র মিত্র





# ঋতু-সম্ভার

যে দিন আমারে বাঁধ তব বাহু পাশে
বুকে এসে লাগে তব বুকের স্পন্দন,
সুদীর্ঘ সঘন তব গভীর নিঃশ্বাসে
কপালে লেপিয়া যায় মধুর চন্দন।
কোমল ও-হৃদয়ের গাঢ় আলিঙ্গনে
আমার হৃদয়ে উঠে রক্তের তুফান,
অধীরতা জেগে উঠে চঞ্চল পবনে
বিস্ময়ে আকাশ চাহে সুনীল-নয়ান।
কখন মুদিয়া আসে নয়ন পল্লব
কখন এ তনু হয় আবেশে বিহ্বল,
তোমার হৃদয়-তটে হৃদয়বল্লভ,
মূরছিয়া পড়ে মোর রক্ত-শতদল।
চুম্বনে আঁকিয়া দাও তপ্ত অনুরাগ
আমি জানি সেই মোর প্রাণের নিদাঘ

শ্রীমতী নিরুপমা দেবী



# যৌবন প্রয়াণ

আমার জীবন বন-গহনের তলে
ক্ষণেক দাঁড়াও মন্ত্রবলে
ওগো মোর যৌবনের পরিপূর্ণ প্রাণ,
কণ্ঠে নিয়ে গান,
বক্ষে নিয়ে মিলনের আশা
—ফুলময় বসন্তের মুগ্ধ ভালবাসা !
চোখে দাও প্রণয়ের হাসির কাজল,
রূপ দাও ঢল ঢল্
সর্ব্ব তনু ভরি,
মধুভরা ফুটাইয়া সহস্র মঞ্জরী ;
কেশে দাও আকুলতা অধরে লালিমা
প্রাণে দাও প্রেম-মাধুরিমা,
বুকে দাও গানে-ভোলা-মন
আমার জীবন তলে ক্ষণেক দাঁড়াও মোর হে শেষ-যৌবন

ঐ সন্ধ্যা নেমে আসে
পশ্চিম গগন তলে পবনের নিশ্বাসে প্রশ্বাসে,
ঐ মুদে আসে ধীরে আলোর কমল
ঐ ছায়া সুনিবিড় শান্ত বনতল
ঝিল্লি মুখরিত
ঐ শেষ বিহঙ্গম সঙ্গীহারা ভীত
উড়ে যায় পশ্চিমের দূর অস্ত পারে
ঐ বনানীর ধারে
আঁধার ঘনায় ঘন স্নিগ্ধ ফুলবাসে
—সন্ধ্যা নেমে আসে।

স্থলগন মধুময়
এই বুঝি এল মোর বঁধুয়ার আসার সময়।
যদি এসে দেখে বঁধু
অঙ্গে অঙ্গ নাই মোর বসন্তের মধু—
চোখে নাই সে চাহনি মধু মাদকতা
দেহে মনে নাই আর মিলনের সে অসহ পুলকের ব্যথা

সেই কেশ সেই বেশ
প্রাণে সেই প্রেমের আবেশ
গানে গানে কলকথা উচ্ছ্বসিত আলিঙ্গন,
নেই সেই চোখে চোখে সুরে সুরে প্রিয়-সম্ভাষণ ;
যদি দেখে নব স্ফুট ফুল্ল ফুলহার
ঝরাদলে ছেঁড়া ফুল ধূলিলীন সূত্রটুকু সার :
বল বল তবে
সে মোর কেমনতর হবে ?

আহা তুমি থাকো থাকো
এ মিনতি রাখো
যতক্ষণ বঁধু নাহি আসে
আমার বুকের পাশে
বাজাও বাজাও তব প্রেমতন্ত্রী বীণ্
মিলন লগন মোর নাহি যেন কাটে সুরহীন।
নিভিতে দিওনা রূপবাতি
অন্তরের শেষ ভাতি
থামিতে দিও না গান শুধু ততখণ !
আমার জীবন তলে ক্ষণেক দাঁড়ায়ে যাও হে শেষ-যৌবন !

শ্রীনিরুপমা দেবী



# সঙ্গিনী

রজনী ভরিয়া তোমারে ঘেরিয়া স্বপন গাঁথি
প্রভাতে যখন নয়ন মেলিয়া উঠিনু আজি
দেখিনু ভুবন ভরিয়া আলোক উঠেছে মাতি
শিশিরসিক্ত ভুবন কিরণ-বসনে সাজি।
সহসা আমার মুগ্ধ নয়নে লাগিল ভালো
নবপল্লবে হরিত মাধুরী, সোনার আলো!
তোমার প্রেমের পরশমাণিক কেমন করি
অন্ধ আমার আঁখি পল্লবে ছোঁয়া'ল আসি,
নিমিষে আমার পরাণ উঠিল আলোকে ভরি'
নিমেষে ভুবন নয়নে আমার উঠিল হাসি!
জীবনের যত ঝরা-ছেঁড়া-পাতা শীতের শেষে
বাহিরে আসিল নবীন আলোকে নবীন বেশে।
যে পথে আঁধারে শিহরি উঠেছি একেলা ডরে
যে পথে দেখেছি সাঁঝের আড়ালে মরণ নাচে,
সে পথ ভরিয়া তোমার হাসির কিরণ ঝরে
সে পথের পাশে ঝরে-পড়া ফুল আবার বাঁচে!
মরণ তোমার পরশে উঠিল জীবনে ভরি'
তোমারে লভিয়া নির্ভয় চিতে ভাসানু তরী।
সংসার পথে যত কোলাহল সবারি মাঝে
নীরব হৃদয় ভরিয়া শুনিব তোমার বাণী
দাঁড়াইবে পাশে বিঘ্ন-বিপদে সকল কাজে
স্বপনে আমার শয়ন রচিবে মানস-রাণী
সঙ্গিণী মোর, স্বপ্নের সাথী, কাজের ভাগী
দিবস রজনী জীবনে আমার রহিবে জাগি!

হুমায়ুন কবির



# "যদি কভু দিয়ে থাকি ব্যথা"-

যদি কভু দিয়ে থাকি ব্যথা
ভুলে যাও সে দোষের কথা,
মিছে কেন বাড়াতেছে ক্ষত
হৃদয়ের গূঢ়তর ব্যথা !
ধরণী কালের আবরণে
ঢেকে দেয় সকল শূন্যতা,
স্নেহ-স্নিগ্ধ পরশে তাহার
ভরি উঠে সকল দীনতা।
ভেঙ্গে-পড়া বিটপীর শির
নব রসে উঠে মুঞ্জরিয়া,
শীতান্তের শিথিল প্রান্তরে
বসন্ত সে ওঠে গুঞ্জরিয়া।
দাব-দাহ অরণ্যের বুকে
ঢেকে যায় শ্যাম আবরণে,
সন্ধ্যা করি মুখর মধুর
পাখী গেয়ে উঠে বনে বনে।

তুমি শুধু ফিরাইয়া মুখ
চলে যাবে—সেকথা কেমন ?
তুমি শুধু ক্ষমিবেনা দোষ
শূন্য হিয়া করিবে বহন !
আমার এ দীন-দুর্ব্বলতা
স্নেহদানে লবেনা ঢাকিয়া,
যদি কভু দিয়ে থাকি ব্যথা
চিরদিন তা' রবে স্মরিয়া ?
কবে কাঁটা ফুটেছিল পায়,
আজীবন কে রাখে স্মরণ,
দিনেকের অবজ্ঞা লভিয়া
আপনারে কোরোনা কৃপণ !
ভুলে যাও সেই কথা রাণি !
তোমরা যে স্বরগের ফুল,
মেদিনীব মলিনতা মাঝে
হারায়োনা দেবীত্ব অতুল।

শ্রীঅরীন্দ্রজিৎ মুখোপাধ্যায়





# —রোগ শয্যায়—

মলিন দিনের মাধুরী হেরিয়া মধুর হয়েছে মন
রোগ শয্যায় একা শুয়ে আছি একান্ত অকারণ।
তবু সবি লাগে ভালো,
বিদায় বেলায় গোধূলির চোখে মৃদু মুমূর্ষু আলো।
পাশের ছাতের আলিসা হইতে কাপড়টি নিতে আসা,
পথে যেতে যেতে দু'টি বন্ধুর দরদী দরাজ হাসা
তৃণের ডগায় ছোট আলোটুকু, একটি তারকা ফোটে,
শুক্‌নো পাতাটি নীড়ে ফিরে-যাওয়া ভীরু শালিকের ঠোঁটে।
শুয়ে রোগ শয্যায়
আকাশের চোখে ক্লান্ত কাকুতি মোর চোখে পৌঁচায়।
কোমল করিয়া ডাকেনিক' কেহ, জ্বালেনিক' দীপ-শিখা,
আজিকে আঁধারে তারাটির সনে মোর মুখ-চন্দ্রিকা!
সন্ধ্যা কোমল কায়া
ছোট বোনটির মতো পাশে বসে' নয়নে করুণ মায়া।
তুমি কি এখন চঞ্চলপদে গৃহ আচরণে রত,
তোমার চোখে কি সন্ধ্যা নেমেছে আমার স্নেহের মত?
শুয়ে আছি চুপচাপ,
কান পেতে শুনি রাতের পাখায় বাজে আজি কি বিলাপ।

শ্রী অচিন্ত্যকুমার সেনগুপ্ত

# স্রষ্টা

আমিও তোমারি মত সৃজিয়াছি একখানি অপূর্ব্ব ভুবন,
সেথা রাত্রি নেমে আসে বক্ষে ল'য়ে বিরহের ব্যথা-গুঞ্জরণ
রিক্তা নিবাভরণার মত,
অঙ্গে ধরি' ব্যর্থতার ব্রত!
প্রেমের প্রাচুর্য্য দিয়া রচিয়াছি আকাশেব মঙ্গল মহিমা,
ব্যথার লাবণ্য দিয়া আঁকিয়াছি শরতের প্রশান্ত নীলিমা,
রামধনু আঁকিয়াছি অস্ফুট চুম্বনে,
গগন-কম্পন-ব্যথা মুগ্ধ আলিঙ্গনে;
অসংখ্য আশার ভাতি জ্বালায়েছি নয়নে তারাব,
অশ্রু দিয়া গড়িয়াছি নবঘনপুঞ্জিত আষাঢ়!
যৌবনের ইচ্ছাখানি ছন্দি তুলি জলদের কম্পন-আনন্দে;
মনের নিকুঞ্জতল পুঞ্জ পুঞ্জ বেদনার কেতকী-সুগন্ধে
আন্দোলিয়া উঠিছে উতলি';—
আকাঙ্ক্ষার বিহঙ্গ-কাকলী!
যেমন তুমি হে কবি, রচিয়াছ এ সুন্দর সৃষ্টির কবিতা,
আপন আনন্দ-ছন্দে মেলিয়াছ নব নব বর্ণ-বিলাসিতা,—
তেমনি আমিও কবি, আমার কল্পনা
আঁকে নিত্য আনন্দের শুভ্র আলিম্পনা!

নিত্য মায়া-মহোৎসব আমার সে মর্ম্মরিত মর্ম্মের জগতে,
প্রিয়া সেথা চিরযাত্রী পল্লব-হিল্লোল-ফুল্ল ফাল্গুনের রথে—
গানের কুসুম দিয়া সেথা নিত্য মাল্য-বিরচন,
ব্যথিত বুকের গৃহে সেথা মোর বাসক-শয়ন,
সেথা নিত্য আশা যায় বুনি'
আকাশের ফুলের ফাল্গুনী !

আমিও তোমার মত হে মায়াবী শিল্পকার, হে ক্ষ্যাপা খেয়ালী,
বেদনার রসায়নে রচি নিত্য আনন্দের দীপের দেয়ালি ;
অন্তর ব্যঞ্জনা দিয়া মঞ্জুল করেছি মোর মনের মঞ্জুষা,
সেথা রাত্রি-অবসানে দেখা দেয় তনুগাত্রী জোতির্ম্ময়ী উষা ;
সেথা সূর্য্য-সন্তানের নব নব জন্মের উৎসব,
আলোকের স্তোত্রে স্তোত্রে আনন্দের মন্ত্র-কলরব ;
সেথা ফোটে প্রেমের মালতী,
তাই সেথা অরুণ-আরতি !

যেমন তুমি গো তারপর
ভেঙে ফেল' স্বপ্ন-খেলা-ঘর,
ধুলির সঞ্চয় কাড়ি' নিঃসম্বল কর ধরণীরে,
সৃষ্টির কবিতাখানি অবহেলে ফেলে' দাও ছিঁড়ে ;
তেমনি আমিও একদিন
অশান্ত, বিরক্ত, তৃপ্তিহীন—
দারুণ হেলার ভরে চূর্ণ করি আনন্দ-লেখনী,
দীর্ঘশ্বাসে ভস্ম করে দিয়ে যাই স্বপ্নের বিপণি !

দুইজনে ভয়ঙ্কর, বীভৎস, নিষ্ঠুর,
শুধু ছবি আঁকি বসে জীবন মৃত্যুর !
আমার ভুবনে আমি তোমা মত খুসী-ক্ষ্যাপা স্রষ্টা ভগবান,
কাহারে বঞ্চিত করি, বক্ষ ভরি' কাহারে সর্ব্বস্ব করি দান।

মিলন-চুম্বন কা'রে, কাহারে বা আতপ্ত বিরহ,
কা'রে দগ্ধ মরুভূমি, কা'রে বর্ষা-স্নিগ্ধ অনুগ্রহ।
আমার খেয়াল মত গান গাহি ভৈরবী বিভাসে,
ধন্য করি কা'রে প্রেমে, খিন্ন করি কা'রে দীর্ঘশ্বাসে;
কা'রে কণ্টকের মালা, কা'রে বা মাধবী,
যাহা খুশি দান করি তোমা-সম, কবি।
আমিও তোমারি মত পাইয়াছি অমূল্য সে স্বর্ণ-সিংহাসন,
রাত্রি দিন সেথা বসি' মূল্যহীন রাজত্বের করি আয়োজন;
অকারণে বসে' বসে' ক্ষণিকের ক্ষণপ্রভা হানি,
তার পরে ইচ্ছা হ'লে মৃত্যুর গুণ্ঠন দিই টানি'
একে একে মিশে' যায় মূল্যহীন স্বপ্নের বুদ্বুদ,
আতঙ্কে নিবিয়া যায় সৃষ্টির সে রহস্য-বিদ্যুৎ,
পড়ে' থাকে বিদীর্ণ বাঁশরী,
ভগ্ন যত ভাবের গাগরী॥

শ্রীঅচিন্ত্যকুমার সেনগুপ্ত





# আনন্দময়ী

ওগো আমাব ছোট্ট কচি প্রিয়া !
চিত্ত-ভরা বিত্ত তোমার—স্নিগ্ধ-মধুব হিয়া।
মূর্ত্তিমতী স্ফূর্ত্তি তুমি
আনন্দ যায় চবণ চুমি'
তোমায় আমি চিনিনি ক' আঁখিব আলো দিয়া

সাধন-পথেব পথিক আমি, চলেছি পথ বেয়ে
চিত্ত মম শুদ্ধ কবি আলোক-ধাবায় নেয়ে।
শুনি কত গভীর বাণী,
নিত্য নূতন তথ্য আনি,
পুলক লাগে লক্ষ কবির হিয়াব পরশ পেয়ে।

ভেবেছিলাম তোমার মাঝে প্রাণের দোসর নাই,
আমার লাগি আমার মতই আলোর মানুষ চাই,
জ্ঞান-গরিমা নাইক যেথায়
আনন্দ কি মিল্‌বে সেথায়!
জঙ্‌লী মেয়ের জঙ্‌লী বুলি—মূল্য তাহার ছাই !

আজকে দেখি ভুল সে কথা—ভুল সে যে বিল্‌কুল,
আনন্দ নাই বিশ্বে কোথাও তোমার সমতুল!
তোমার মুখের কথার মাঝে
বীণাপাণির আলাপ বাজে,
আনন্দ সে তোমায় নিয়েই আনন্দে মশ্‌গুল!

তোমার চোখের একটুখানি দৃষ্টি-আলোক-পাত
সৃষ্টি করে আমার মাঝে বেহেশ্‌তী সওগাত!
একটু হাসি, একটু কথা,
দুষ্টুমি আর প্রগল্‌ভতা
নিবিড় নীরব আনন্দ দেয় অন্তরে দিন-রাত!

অর্থ-বিহীন তুচ্ছ যাহা তাহাও ভালো লাগে!
দুই অধরের কূজন-বাণী নবীন অনুরাগে,
কোথায় 'শেলী' 'সেক্ষপিয়ার'
ভাল লাগে তাদের কি আর,
তোমার মুখের অফুট ভাষায় সব কবিতাই জাগে।

জ্ঞান-গরিমার আড়ালে সেই সহজ সরল প্রাণ
লুকিয়েছিল, তাহারে আজ পেয়েছি সন্ধান!
সমভূমির সেই সেখানে
মিলেছে আজ প্রাণে প্রাণে!
বয়সের আর জ্ঞানের গরব হেথায় অবসান।

গোলাম মোস্তাফা



# প্রিয়া

তোমারে পাই জোৎস্না রাতের
অলস ঘুম মাঝে
আমার বাঁশী তোমার হাতে
গভীর সুরে বাজে।
নিখিল ব্যাপি চাহিয়া থাকে
কাজল তব আঁখি
নিজেরে খুঁজি হারাই দিশা
মনেরে হানি ফাঁকি ;
উষসী তব সিঁদুর পরে
বলাকা সারি মালিকা গড়ে
তোমারে যাই ধরিতে চাই—
অমনি পাই না যে।

তোমারে পাই শরৎ প্রাতে
শিশির-ছেঁচা ফুলে
নৃত্য তব উছলি উঠে
নদীর কূলে কূলে।

কখনো দেখি বাহিয়া যাও
মেঘের তরীখানি
পাতায় ফুলে দেখেছি কভু
লিখিতে তব বাণী
সাগর তালে বাজাও বীণা
মনেতে জানি এ-সুর চিনা
কখনো তাহা গুঞ্জরেছি
কখনো গেছি ভুলে।

ফাগুন দিনে মাধবী রাতে
যে-ছবি তব জাগে
চমকি দেখে—শিহরি উঠি
পুলক বুকে লাগে—
অশোক শাখে মুছেছে তব
চরণ রাঙা লেখা
আমের নব মঞ্জরীতে
কখনো দেছ দেখা।
শিমূল শাখে আবির খেলি
অঙ্গে ধরি পলাশ চেলী
বধূর বেশে কভু বা এলে
জীবন পূরোভাগে।

নয়নে তব যে-ভাষা ফোটে—
বুঝিতে পারি তায়-
সঁপিয়া দাও রিক্ত করি—
সকল আপনায়,

কাঁপিছে প্রিয়া যে-গানখানি
তরুণ তব মনে
আমার বুকে তাহার রঙ
লেগেছে অকারণে।
তোমারে পাই সুদূর হ'তে
আগুন-ভরা যে-সুম পথে
সেথায় মোরা রচেছি গেহ
গোপন নিরালায়।

ঝড়ের সাথে এলায়ে কেশ
এসেছ বিরহিনী
তোমারে দেখে জেগেছে মনে
চিনি গো যেন চিনি ;
বরষা রাতে চোখের জলে
হেসেছ' পলাতকা
চখিরে দেখে যেমন করি
হেসেছে ভীরু চখা।
পেয়েছি তোমা জীবন ভরে
নানান্ রূপে পলক তরে
কখনো হারি খেলার ছলে
কখনো যেন জিনি।

বন্দে আলী মিয়া



# শুক্লা একাদশী

আজি তুমি এসো মোর পাশে !
ক্লিষ্ট আঁখি পাতে মোর সুরভি-নিশ্বাসে
বিশ্রাম নামিয়া আসে সুকোমল পরশে তোমার।
তাই আজি কহিতেছি, কথা কও, এস একবার
এসো পাশে, এসো প্রাণে, এসো মোর সকল জীবনে
বেদনা বন্ধন টুটি ধীরে এসো মনোবাতায়নে !
ওগো শুক্লা রজনীর একাদশী তিথি,
হৃদয় প্রাঙ্গন তলে তুমি মোর প্রশান্ত অতিথি।
মুদে আসে শ্রান্ত আঁখি। নবীনের আবাহন নাহি।
আমায় করিও ক্ষমা। এলে যদি চিত্ত-তট বাহি
বাহিরে আসিলে ধীরে রূপ ধরি মলিন আলোকে,
কহ তবে, অকারণে কিসের পুলকে
কাঁপে প্রাণ, কাঁপে দেহ, টুটে আসে মোহমায়া ঘোর,
মনে হয় ছিন্ন করি ধরণীর স্নেহ-বাহুডোর
কোথা যেন যাব চলি।
বিদায়-বিষাদে শিশু বহে তাই বেদনা-অঞ্জলি।

কতকাল কতদিন ধ'রে
হে পথিক, চেয়ে আছি অনন্ত তোমার পথ'পরে।
বক্ষ মোর দুলে উঠে ভয়ে ;
চিন্তা যায় কোন্ বাণী কয়ে ;
মনে হয় হ'বে দেখা—
এমনি স্বপন রাতে রূপালির রেখা
চিত্তে মোর হবে আঁকা। ছিলো মোর জানা,
আসিবে—দিগন্তব্যাপি দুটি স্নিগ্ধ সুকোমল ডানা
প্রসারিবে ধীরে ধীরে,—সন্ধ্যা যেন শ্রান্ত পৃথ্বীতলে,
হে মৌন সুন্দর জ্যোতি—স্পর্শ দিবে চিত্ত-শতদলে।
কাঁপে প্রাণ দীপ শিখা সম ;
তোমার আননে চাহি নিদ্রা নাই নেত্রপান্তে মম॥
এ কী ব্যাপ্তি! এ কী শান্তি! কী প্রসার—কি মহিমা ছায়া-
অপূর্ব্ব বিরতি-মাঝে সুমহান সান্ত্বনার কায়া!
নাহি জানি কি যে তার ভাষা—
প্রতিক্ষণে সুর তার প্রাণে মোর করে যাওয়া-আসা।
কোথাও বন্ধন নাহি; দৈন্য নাহি, নাহি চিন্তা লেশ ;
অনায়াস মুক্তগতি যেন লঘু চীনাংশুক বেশ।
ছেয়ে যায়, ভেসে যায়,—দিয়ে যায় শান্তিরস ধারা!
বর্ণ গীতি রেশ আনে। তাই মোর চিত্ত হ'ল হারা
তোমার সঞ্চার মাঝে হে উদাসী, শুক্লা একাদশী,
আকাশ প্রান্তর তলে কোন্ গান গাহো একা বসি!
আজি তুমি এসো মোর পাশে
গুঞ্জরিয়া কহ ধীরে বসন্তের বিদায় বাতাসে,
কহ মোরে, বাসি ভালো ধরণীর শ্যামাবগুণ্ঠন,
দিশাহারা প্রসারের তাই আছে চকিত বন্ধন,
বনানীর পুঞ্জে পুঞ্জে তরু বীথি শিরে।

তাই পৃথিবীরে
নীরবে আবরি রহি। কহি কত কথা—
অর্থহীন কলোচ্ছ্বাস প্রণয় মত্ততা
নাহি তায়; শুধু আছে ধীরে সঁপে দেওয়া—
আপন সর্ব্বস্ব দিয়ে প্রেমিকের প্রসন্নতা নেওয়া।
তাই আজি চেয়ে আছি। হে চন্দ্রিকা, অয়ি বিমলিনা,
চেয়ে তব মুখ পানে আজি আর বলিনা বলিনা—
নাহি প্রেম—নাহি শান্তি। পেয়েছি নির্ভর,
হৃদয়ের যাত্রা-পথে নাহি মরু ঊষর ধুসর!

শ্রীহেমচন্দ্র বাগচী



# শাপভ্রষ্ট

যৌবনের উচ্ছ্বসিত সিন্ধুতটভূমে
বসে আছি আমি।
দগ্ধ স্বর্ণরেণুসম বালুকণারাশি
লুটায় চরণপ্রান্তে অকৃপণ বিপুল বৈভবে।
ঊর্দ্ধে মম রক্তিম আকাশ,
প্রভাত সূর্য্যের লজ্জা রঞ্জিত-করেছে অরণ্যানী,
সদ্যনিদ্রাজাগরিত গগনের পাণ্ডুভাল 'পরে
বহ্নিশিখা করিছে অর্পণ—
কামনার বহ্নি সে যে স্বপনের সলজ্জ বিকাশ—
গোলাপের বর্ণে বর্ণে স্বপ্ন-সুধামাখা,
রক্তবর্ণ কামনায় আঁকা।
আমার অন্তর নিয়ে একাকী বসিয়া আছি আমি
উচ্ছ্বসিত যৌবনের প্রাণ-সিন্ধুতীরে।

সম্মুখে গরজে সিন্ধু বেদনার দুঃসহ পীড়নে,
লক্ষ লক্ষ লুব্ধ ওষ্ঠ মেলি'
চুম্বিয়া মুছিতে চাহে গগনের তরুণ রক্তিমা,

রিক্ত করি' দিতে চাহে ধরিত্রীর তীর্থযাত্রীদলে
সহসা বন্যায়।
নিষ্ফল আক্রোশে তার ক্রূর জিহ্বা উদ্গারিছে বিষ,
তরঙ্গ-মথিত ফেণা রেখে যায় ধরণীর দেহে ;
গাঢ় কৃষ্ণ জলরাশি অস্বচ্ছ অতল
নিত্য নব অমঙ্গলে করে জন্মদান
গোপন জলধিগর্ভে।

অকল্যাণ বায়ুবহ্নি প্রাণের মন্দিরে
নির্ব্বাপিত করি' দেয় পূজার প্রদীপ ;
ম্লানমুখে ঝরি' পড়ে কাননে অস্ফুট শেফালিকা
হিমস্পর্শে তার।

আমি শুষ্ক নিশাচর, অন্ধকারে মোর সিংহাসন,
আমি হিংস্র, দুরন্ত পাশব।
সুন্দর ফিরিয়া যায় অপমানে, অসহ্য লজ্জায়
হেরি' মোর রুদ্ধদ্বার, অন্ধকার মন্দির প্রাঙ্গন।
সুদূর কুসুমগন্ধে তার যাত্রা-বাঁশি বেজে ওঠে ;
দৈন্য-ভরা গৃহ মোর শূন্যতায় করে হাহাকার,
যৌবন আমার অভিশাপ !

অক্ষম, দুর্ব্বল আমি, নিঃসম্বল নীলাম্বর-তলে,
ভঙ্গুর হৃদয়ে মম বিজড়িত সহস্র পঙ্গুতা—
জীবনের দীর্ঘপথে যাত্রা করেছিনু কোন্ স্বর্ণরেখা-দীপ্ত উষাকালে,
আজ তার নাহি ক' আভাষ !

আজ আমি ক্লান্ত হ'য়ে পথপ্রান্তে বসে' আছি নীরব ব্যথায় শান্তমুখে
ঝরে'-পড়া বকুলের গন্ধস্নিগ্ধ বিজন বিপিনে।

সেই মোর চিরন্তন গোধূলি-আঁধারে
যার সাথে দেখা—
যার সাথে সঙ্গোপনে প্রণয়গুঞ্জন,
যার স্পর্শে ক্ষণে ক্ষণে হৃদয়ের বেদনার মেঘে
চমকিয়া খেলে যায় হর্ষের বিজলী ;—
নেত্রের মুকুরে তার দেখেছি আপন প্রতিচ্ছবি—
দেখিয়াছি দিনে দিনে ক্ষণে ক্ষণে আপনার ছায়া-
দেখিয়াছি কান্তি মম দেবতার মত অপরূপ
ভাস্করের মত জ্যোতির্ম্ময়—
তখন বুঝেছি প্রাণে, আমি চিরন্তন পুণ্যচ্ছবি,
নিষ্কলঙ্ক রবি।
তখন বিষণ্ণ বায়ু নিঃশ্বসি' কহিয়া গেছে কানে
শাপভ্রষ্ট দেব তুমি !
নিকুঞ্জের সঙ্গী মোর হাসিয়া কহেছে সব কথা,
তুচ্ছতম বাণী তার রূপান্তর করেছে গ্রহণ,
বিহঙ্গের উদাসীন কলকণ্ঠ সাথে মিশি' আসি'
বেজেছে আমার বক্ষে দুরাশার মত—
শাপভ্রষ্ট দেব তুমি !

ক্ষণে ক্ষণে তরঙ্গের 'পরে
গগনের স্নিগ্ধশান্ত আলোখানি বিচ্ছুরিত হ'য়ে যেন লাগে,
ফুটে ওঠে সোনার কমল
ক্ষণিক সৌরভে তার নিখিলেরে করিয়া বিহ্বল।

সেই পদ্মগন্ধখানি এনে দেয় মোর পরিচয়
পল্লব-সম্পুটে।
বিস্ময় বিমুগ্ধ হ'য়ে পড়ি আমি লিখন তাহার—
'হে তরুণ, দস্যু নহ, পশু নহ, নহ তুচ্ছ কীট,
শাপভ্রষ্ট দেব তুমি।'
শাপভ্রষ্ট দেব আমি!
আমার নয়ন তাই বন্দী যুগবিহঙ্গের মত
দেহের বন্ধন ছিঁড়ি শূন্যতায় উড়ি যেতে চায়
আকণ্ঠ করিতে পান আকাশের উদার নীলিমা।

তাই মোর দুই কর্ণে অরণ্যের পল্লব-মর্ম্মর
প্রেমগুঞ্জনের মত কি অমৃত ঢালে হিয়া-মাঝে!
রবির গভীর স্নেহে শিশিরের সজল মায়ায়
শুষ্ক শাখে তাই ফোটে ফুল,
দক্ষিণ পবন তারে মৃদুহাস্যে আন্দোলিয়া যায়,
রাত্রির রাজ্ঞীর বেশে পূর্ণচন্দ্র কভু দেয় দেখা,
আঁধারের অশ্রুকণা তারার মণিকা হ'য়ে জ্বলে
ত্রিযামার জাগরণ তলে।
স্তব্ধ চিত্তে চেয়ে থাকি; অন্তরের নিরুদ্ধ-বেদনা
সযত্নে সাজাই নিত্য কৃপণের সঞ্চয়ের মত
আনন্দের বিচিত্র শোভায়!
সুধায় নির্ম্মিত মোর দেহ-সৌধখানি
ইন্দ্রিয় তাহার বাতায়ন—
মুক্ত করি' রাখি তারে আকাশের অকূল-আলোকে
অন্ধকার অন্তরালে অন্তরের মাঝে
বিনিঃশেষে করি যে গ্রহণ।

তাই আজ ভাবি মনে মনে—
পঙ্কের কলঙ্ক বারি উত্তরিয়া আছে মোর স্থান
পঙ্কজের শুভ্র অঙ্কে।
শেফালি-সৌরভ আমি, রাত্রির নিঃশ্বাস,
ভোরের ভৈরবী।
সংসারের ক্ষুদ্র ক্ষুদ্র কণ্টকের তুচ্ছ উৎপীড়ন
হাস্যমুখে উপেক্ষিয়া চলি।
যেথা যত বিপুল বেদনা,
যেথা যত আনন্দের মহান্ মহিমা—
আমার হৃদয়ে তার নব নব হয়েছে প্রকাশ !—
বকুলবীথির ছায়ে গোধূলীর অস্পষ্ট মায়ায়
অমাবস্যা পূর্ণিমার পরিণয়ে আমি পুরোহিত।
শাপভ্রষ্ট দেবশিশু আমি !

শ্রীবুদ্ধদেব বসু





# সম্বল

মধুর ধ্যানের রসে বিচ্ছেদের শূন্যপাত্র মম
লইয়াছি ভরি
অনন্তের হাসি তাই অশ্রু-যুথি রূপে প্রিয়তম
পড়ে আজি ঝরি'।
ক্রন্দন,—ক্রন্দন নহে, আনন্দের প্রবাহ চঞ্চল,
চিত্তের পুলকনীর নেত্রতীরে করে টলমল!
বেদনা হয়েচে সোনা—দুঃখ হ'ল পরম-নির্ম্মল
বক্ষে তারে ধরি'!

জীবন অরণ্যচ্ছায়ে আঁধার ঘনায়ে আসে খালি
দীর্ঘপথ বাকী,
হে মোর পরম-রম্য! তোমারি প্রেমের দীপ জ্বালি
চলেছি একাকী।
জানি জানি, জানি বন্ধু! দিক্‌হারা এ' পান্থেরি তরে
তোমার রজনীগন্ধা আছে জাগি' বনপথ 'পরে
সুগন্ধের সুর তার ইঙ্গিতে পরম সমাদরে
গৃহে ল'বে ডাকি'!

তোমার বিরহ মোর কামনা-পঙ্কের মাঝে প্রিয়
ফুটায়েছে ফুল ;
বিথারি' সহস্রদল সে কমল হাসে কমনীয় ঃ
ত্রিলোকে অতুল।
অপূর্ব্ব মাধুর্য্য-মধু সিঞ্চিয়াছ প্রাণে প্রাণে মোর ;
সুন্দরের স্বপ্নচ্ছবি মুগ্ধ-আঁখি করেছে বিভোর,
বেজেছে আলোর বাঁশী, ছিন্ন করি' ঘন-অমা-ঘোর
প্লাবি' প্রাণ-কুল।

আমার বসন্ত ওগো !—জীবনের ব্যর্থতার গ্লানি
মুছিয়া নিমেষে
মুঞ্জরি' তুলেছো তুমি হিম-শীর্ণ বিশুষ্ক-বনানী,
—দক্ষিণার বেশে।
আনন্দ-পল্লবচ্ছায়ে প্রমুগ্ধ হৃদয় অবিরত
কূজিছে প্রলাপ আজি, কলকণ্ঠী কপোতীর মত,
—নীরবে নন্দিছে তারে সংখ্যাহারা সন্ধ্যাতারা যত,
অপার্থিব-হেসে। ৩২।৩৫

আমার এ রিক্ত-প্রাণে পরম-পূর্ণতা বন্ধু তাই
আমি সর্ব্বসুখী,
তুমি বাসিয়াছো ভালো,—আর কোনো দৈন্য ক্ষোভ নাই
নহি নহি দুখী !
তুমি বাসিয়াছো ভালো, তুমি ভালোবাসিয়াছো বঁধু,—
যত স্মরি' তত প্রাণে উছলি' উথলি' ওঠে মধু,
বিরহ-বেদনা তাই গন্ধ-ধূপে পরিণত,—শুধু
উর্দ্ধ-অভিমুখী !

শ্রীমতী রাধারাণী দত্ত

# বিকাশ

জাগিলো যৌবন-পদ্ম। টুটিল সহস্র-দল-কারা।
ফুটিল গো ফুল।
আপন-অন্তর-গন্ধে আপনা-বিস্মৃত আত্মহারা
বিহ্বল-ব্যাকুল।
উচ্ছ্বসিত প্রাণরসে দেহে মনে স্বপ্নাবেশ লাগে,
নয়নে লাবণ্য'চ্ছুরে অধরে অতৃপ্ত-তৃষা জাগে
আনন্দ-চঞ্চল চিত্ত বসন্তের বর্ণ গন্ধ রাগে
দীপ্ত ঝলমল ;
জীবনের-অন্ধ-বীজ অঙ্কুরের পরিণতি মাগে
আলোকে উজ্জ্বল।

কোথা গো তরুণ রবি! কমলের বল্লভ-অরুণ!
স্বর্ণকর-জালে
আতপ্ত-চুম্বন-রাগ এঁকে দাও কুঙ্কুম-করুণ,
প্রিয়ার কপালে।
যৌবন জাগিলো যদি, অন্ধ-অন্তরের গন্ধ-গানে
উন্মীলিয়া আঁখি-পুষ্প, বিস্ময়ে তাকালো বিশ্বপানে,—
—কোথা সেই প্রেম-সূর্য্য? তূর্য্য যাঁর ধ্বনিলো তাহার
বক্ষের স্পন্দনে,—
তাঁরি তরে পূর্ণ-পাত্র অমৃত-উচ্ছল উপহার
দেহের নন্দনে।

স্ফুরি' সপ্তবর্ণ'চ্ছটা চিত্তপটে স্বপ্ন-ইন্দ্রধনু
টানে মুগ্ধ-তুলি,
বসন্ত-বল্লরী সম কুসুম-প্লাবনে বর-তনু
উঠিলো উচ্ছ্বলি'

নিশা'র নিকষ প্রান্তে প্রভাত-সঞ্চার সম ধীরে,
অপরূপ-রূপ-রাগে দেহ মন প্রাণ ঘিরে ঘিরে
ফুটিছে মাধুর্য্যচ্ছবি রহস্য ঘনায়ে, তনু মনে
রচি' ইন্দ্রজাল,
শীর্ণা সিন্ধু-স্রোতস্বিনী ভরা-ভাদ্র-পূর্ণিমার ক্ষণে
নিমেষে উত্তাল।

অধীর-অনন্ত আজ আনন্দে ব্যথায় ধৈর্য্যহারা
ব্যাকুল চঞ্চল।
রাজার কুমারী কারে খুঁজে ফেরে ভিখারিণী পারা 8৮
লুটায় অঞ্চল !
মধুচ্ছন্দা মন্দবায়ু দক্ষিণ-সাগর হ'তে আসি'
আকাশে আকাশে যেই সে বারতা দিলো পরকাশি'
জাগিলো জীবন-কুঞ্জে অজানিত পুলক-পরম,
—গোপন-গভীর।
রস-সমুচ্ছল অঙ্গে রোমাঞ্চিল প্রসুপ্ত-সরম
অরুণচ্ছবির।

ফুটিল যৌবন-পদ্ম। থর থর কাঁপে নীল-নীর,
সমীর মূর্চ্ছিত ;—
পুলকের বন্যাবেগে বালুবেলা তরঙ্গ-অধীর
ফেন-উচ্ছ্বসিত।
উচ্ছল-বেদনামধু মর্ম্মকোষে অবরুদ্ধ করি'
ফুটিল যৌবন-পদ্ম গন্ধের অঞ্জলি ঊর্দ্ধে ধরি,—
কোথা গো দেবতা মোর ! যৌবনের সার্থকতাবহ,
—প্রাণ-ঘন-প্রেম !
জীবনের শ্রেষ্ঠধন ! এসো এসো, পূজা-অর্ঘ্য লহ
ইন্দীবর-হেম।

শ্রীমতী রাধারাণী দত্ত



# আমি যে তোমারে ভালবাসি

তোমারে বন্দনা করি
পৃথিবীর সুন্দরী রমণী
তুমি মম জীবনের পরম বিরহ
লহ, লহ, অর্ঘ্য মম লহ
মর্ম্মরিত মর্ম্ম বেদনার।
এ ভুবনে আমি
তোমার মাঝারে পেনু পরিচয় তার
তোমার রূপের মাঝে উচ্ছ্বলিত হোলো যার সাধ
নিত্য নব নব রূপ ধরি'
আমার প্রেমের মাঝে লভিল-যে আপন আস্বাদ
আপনার পূজা অভিলাষী।
যেই অনামিকা
মোহনিয়া মুখে মুখে লেখে নিজ রহস্য-লিপিকা
চুম্বনের চারু আমন্ত্রণ—
কোন্ অতিথির আগমনী!—
মুহুমুহু মুছে ফেলি লেখে পুন নব মুখপাতে।
যার সে ডাকাতে
পলাতকা বলাকার পক্ষ গুঞ্জরণি
চিত্ত-তলে শুনি যে অমনি!

ব্যাকুল হইয়া দেখি ছিল যে সমুখে
পারিলেও-পারিতাম ধরিবারে বুকে
কোথায় সে পালালো এখনি !
দুই চোখে জাগে মোর নিরশ্রু ক্রন্দন—
এ কাহার চাওয়া মোর আঁখে ?
সে চির-উদাসী
সুন্দর বাজায়ে গেল বাঁশী—
পলকে হারালো পথ বাঁকে।
—যে হারালো তারে আর পাব না জীবনে।
ডানা নাই, মানা মোর চরণে চরণে,—
জনতা আমায় ঠেলে সদা পিছু ডাকে
মোর প্রতিদ্বন্দ্বী সে যে আমারি অন্তরে !
হায় এ ভুবনে
সুন্দর সুন্দর শুধু,—সত্য শুধু মাটির বন্ধন—
সুন্দরেরও বড়ো চরাচরে ;
তবু ভাবি বারেকের তরে
আমার একটি কথা তারে কহিতাম—
পথের ব্যথার কথা পথিকের কাণে !
জনস্রোতে রচিতাম মুহূর্ত্ত বিশ্রাম
সে কথার উপকথা—লোকে,—
সে কথাটি ব্যস্ত মস্ত পৃথিবীর চোখে
ঠেকিত কি খাপছাড়া—নাই যেন মানে !
যে শুনিত তারো কাছে রহস্য তেমন
সে কথাটি—একটি চুম্বন !
তোমারে চেয়েছি আমি আমার একান্ত অনুরাগে !
—তাই আমি হেথা আসিয়াছি,
তাই আমি বাঁচি।

আমার রক্তের সাথে মিশে আছে মোর এ চেতনা,
আমার স্বপ্নের কুঞ্জ ভ'রে।
তারি সাথে সদা মনে জাগে
তোমারে পাইনি আমি আমার ভুবন পূর্ণ ক'রে—
মোর জীবনের সর্ব্বক্ষণে!
যে মুহূর্ত্তে তব আঁলো আসি
আমারে ছুঁয়েছে—আমি জেগেছি তখমি
অপমৃত্যু অন্ধকার হতে;
জেনেছি তোমারি আমি, তোমারেই আমি ভালোবাসি।
প্রত্যহের তুচ্ছতা, দীনতা—জনতার কোলাহলধ্বনি
সেদিন স্পর্শেনি মোরে;
অপরের দ্বেষ হিংসা ঘৃণা
সেদিন দাঁড়ায়েছিল স'রে।
তোমার পরশমণি পরশি নবীন জন্মলভি
সেদিন উঠেছি আমি উর্দ্ধে এক অপূর্ব্ব জগতে,
চিরন্তনী মানসী সেদিন আসিল যে আমার জীবনে!
সেদিন সামান্য আমি নহি, ক্ষয়-ক্ষতি-হীন ক্ষুদ্রমনা,
সেদিন আমার হাতে বাল্মিকীর বীণা
রচিয়াছে তোমারি বন্দনা
চিরন্তন কবি।

যেই গ্রহ আলো নাহি দেয় সেই গ্রহে তুমি দিলে আলো
ক্ষণিকের হইয়া প্রবাসী!
তোমার নয়ন হ'তে সেই আলো ধার ক'রি ল'য়ে
মানুষ আপন চিত্তে প্রদীপ জ্বালালো!
মোর কণ্ঠে সেই আলো ফুটেচে তোমারি স্তব হ'য়ে
তোমার আলোকে আমি হেরিনু ও চিনিনু তোমারে;

—এ জীবনে ফিরিনু উদাসী
কেবল তোমারে ভালোবাসি।
সুন্দর তোমার দেহে সাধিয়া করেছে আত্মদান
লো রূপসী নারী,
তোমার দেউলদ্বারে আনিয়াছি অর্ঘ্য—মোর গান,
সেই সুন্দরেরি এ পুজারী!
তোমারে দেখিনি কোথা? দেখিয়াছি পথে যেতে যেতে
চকিত আঁখির চলকেতে
হেরিয়াছি জনতার মাঝে, পথহীন বিপথে বিরলে
হেরিয়াছি দরিদ্রের সাথে, যাযাবর ভিখারীর দলে—
সবখানে হেরিনু তোমারে অপরূপ আপন প্রভা'তে।
—যখনি মিলেছি মোরা নয়নে নয়নে
সে-প্রথম-ক্ষণে
হে মানসী নারী,
তুমি কি চিনেছো মোরে—এ পথিক তোমারি ভিখারী?
সেই ক্ষণে তুমি জেনেছ কি,
এ ভুবনে, সখী
বিধাতার কাম্য ছিল মোদের মিলন?
তবু মোরা মিলিতে পারিনি,—
অনন্তের কাছে মোরা রয়ে গেনু ঋণী—
হারালো অসীমকালে সে পরম ক্ষণ।
সেদিন কে জেনেছিল বিধাতার প্রীতি
চেয়েছে মোদের গৃহে হইতে অতিথি
আমাদেরি রূপে
মোদের অধরে চুপে চুপে,
গোপনে চেয়েছে পেতে আপন চুম্বন
জেগেছে তাঁহার সাধ আমাদের মাঝে,—

তবু মোরা অচেনার লাজে
মিলিতে পারিনি !

হে আলোকলতা,
তারে মোরা ভালো চিনি চোখে যারে চিনি
প্রথম পলকে—
তার চেয়ে বড়ো পরিচয় নাই-নাই-নাই মর্ত্ত্যলোকে।
হে বিমূঢ়া নারী,
তুমি কি জানোনি—আজ আসিল যে তোমারি পূজারী ?
আমি তো চিনেছি সেই-ক্ষণে—
তোমার আননে মোর হাসিতেছে জীবন-দেবতা
সেদিন আসিতে যদি আমার জীবনে
কহিতাম আমি এক অপূর্ব্ব কাহিনী !
সে কথা আজিও কেহ শোনেনি শ্রবণে
পরমা রহস্যময়ী অপরূপা বাণী—
অনন্তের গোপন বারতা !

আমার অন্তরে বহি আসিনু জগতে
তোমারে বলিতে সেই কথা—
আসিয়া হেরিনু রূপ-পালঙ্ক-শয়নে
তুমি সুখ-তন্দ্রাতুরা, লো সুন্দরী রাণি :
ভুলে আছো আপনারে আপন স্বপনে।
সেদিন এলেনা তুমি বিধাতার হোলো পরাজয়—
—যে কথা শোনার কুতূহলে
সে আকাশে আড়ি পাতিয়াছে,—
সে কথা শুনিবে মোর কাছে—
তোমারে শোনাবো আমি ব'লে
দু'জনে বাহির হনু ভুবনের পথে—

—সে কথা নেহারি তুমি আমার নয়নে
লভিতে আপন পরিচয়,—
আপনি হইতে তুমি আপনার নবীন বিস্ময়।
—চিরদিন চিররাত্রি ধ'রে
অকথিত সে ভারতী ভারসম রহিল অন্তরে।
এ মোর সান্ত্বনা নহে—আজ তুমি নাহি এলে যদি
একদা আসিবে,
—বিপুলা ধরণী আর কাল নিরবধি!
হায় এই নিরবধি কাল
তোমার আমার মাঝে রচিবে আড়াল—
আমার দেবতা রবে আমার ভুবনে,
হায় যবে আমি চলে গেছি!
—তখনো যে আসিবে সুন্দর
তার লাগি রেখে গেনু মোর কণ্ঠস্বর
আমার এ কবিতার সনে।
সেদিন সে এ কথা জানিবে—
আমি তারে ভালো যে বেসেছি!
আমার হৃদয়ে
ছিল শুধু তাহারি আসন
তারি পায়ে মোর আত্মদান!
সেদিন সে যেন নাহি হেন ভুল করে
অরূপ সুন্দর তরে আমার এ গান!
যে অরূপ বন্দী হ'লো সুন্দর তনুতে
তারে আমি বেসেছিনু, চেয়েছিনু ছুঁতে,
চুমিতে চেয়েছি;
আমার ভাষায় আমি তারেই করেছি সম্ভাষণ
অন্য নহে, অন্য কেহ নহে।

আমি নাহি বুঝি কবে কে-বৈষ্ণব-কবি
অরূপ দেবতা লাগি গাহিলেন গান—
পাশে তাঁর ছিল যবে সুন্দরী মানবী !
হায় বন্ধু বৃথা তুমি করেছো সন্ধান
সে গানের বৈকুণ্ঠের পথে !
বৈকুণ্ঠ কুণ্ঠিত রহে নিজ অনাদরে,
বৈষ্ণবের গান শুধু বৈষ্ণবীর তরে ;
নাই তার প্রয়োজন অমর্ত্ত্য-জগতে !
যেদিন রবোনা আমি সুন্দর ভুবনে
সেদিন স্মরিয়ো মোরে হে অচেনা-প্রিয়া,
যেদিন আমার পথ ভুবনে হারাবো !
সেদিন আসিও মোর কবরের কাছে,
যে তোমায় পায় নাই সে হেথায় আছে—
ক্ষণেকের তরে সখি, বেসো তারে ভালো।
যে কামনা ছিল মোর মনে
ছিল এ জীবনে—
সে কামনা পূর্ণ কোরো বারেক তুমিয়া।
সেদিন যদিলো মোর কবরের বুকে
পলকের ছোঁয়া দেয় তোমার অলক—
মর্ম্মান্তিক সুখে
মর্ম্মে মর্ম্মে মর্ম্মরিবে মর্ম্মর ফলক।
অনাগতা বন্ধু মোর, অনামিকা প্রিয়া,
তোমারেই চেয়েছিল অবরুদ্ধ হিয়া !
—সেই-নিরুদ্দেশ-যাত্রী গিয়াছে উদাসী—
একদা তোমারে ভালোবাসি'।

শ্রীশিবরাম চক্রবর্ত্তী



# পথহারা

বোলোনা বোলোনা বোলোনা মিথ্যা, তাহারে ফিরিতে বলো না আর,
আলেয়া-আলোয় যে ফিরিছে পথে, ফিরিবার পথ নাই যে তার !
আমার কণ্ঠ মিনতি করেছে, যেয়ো না যেয়ো না যেয়ো না তুমি,
পথহারাদের পথে যে যায় সে পায়ের প্রান্তে পায় না ভূমি।
মুখ না ফিরায়ে সে শুধু হেসেছে, সে হাসি হুতাশে এসেছে ফিরি,
নীরব তীক্ষ্ণ তীরের মতন অন্ধকারের মর্ম্ম চিরি।
আকাশ-তারার কিরণ কেঁদেছে ধরার আঁচলপ্রান্ত চুমি,
রাত্রি কেঁদেছে, বাতাস কেঁদেছে, যেয়ো না যেয়ো না যেয়ো না তুমি।
সন্ধ্যা তখনো হয়নি সেদিন, অন্ধকারের অনেক দেরি,
পাখীরা তখনো হয়নি আকুল কলকাকলীতে কুলায় হেরি,
সবে পশ্চিমে ফিরিছে সূর্য্য, সপ্ত রশ্মি যায় নি দেখা,
তখনো রজত গগনপ্রান্তে ফুটিয়া ওঠেনি রক্তরেখা।
সিক্তবসনা বধূরা সে পথে তখনো ফেরেনি কলসী-কাঁখে,
সহসা চমকি থমকি থামিল কে ও নির্জ্জন পথের বাঁকে !
কোথা ছিলে তুমি, কোথা ছিলে তুমি, গোপনচারিণী অদর্শনা,
বেলা পড়ে আসে, দু'দণ্ড আর, এত বিলম্ব, বিড়ম্বনা !

কোথা ছিলে তুমি হে নিষ্করুণা, কোথা ছিলে তুমি মমতাময়ী,
কোথা ছিলে তুমি দেবতা আমার, কোথা ছিলে' চির-দয়িতা অয়ি,
কোথা ছিলে তুমি ওগো বিবাগিনী, কোথা ছিলে হায় জীবনাধিকা
চিরপ্রতীক্ষা সফল করিয়া জ্বালাও জীবন-বহ্নি-শিখা।
কত জনপদে মুখর নগরে প্রান্তরে পথে বিজন বনে,
দূর দুর্গম গিরির বর্ত্মে ফিরেছি অধীর অন্বেষণে,
ফিরেছি ব্যাকুল হৃদয়ে, ফিরেছি আশায় আশঙ্কায়,
শস্যশ্যামল নিরালা বীথিতে, আলোছায়া-বোনা বনচ্ছায়।
কাজল আখরে মাথার কাঁটায় কোথায় পাতার লেখনখানি,
অচেনা-চেনারে খুঁজিয়া বেড়াই, দেখিনি যাহারে তাহারে জানি,
মেঘের বরণ কেশের কলাপ, চাঁদের বরণ দেহের বিভা,
আকাশ-বরণ চোখের আভাস, সে সুন্দরী চন্দ্রনিভা।
স্বপ্নশিথিল অমল অঙ্গ তুলি, আরক্ত কপোল লাজে,
আধ আঁখি মেলি রূপসী কুমারী জাগে ঘুমন্ত পুরীর মাঝে;
দূর দিগন্তে পথ হয় লীন, ঘন অরণ্য হয় না শেষ,
সাগর-পারের কন্যার লাগি দীর্ঘ যাত্রা নিরুদ্দেশ।
কেশের কুসুম কুড়ায়ে পেয়েছি, পেয়েছি মৃদুল বসনবাস,
পত্রনিবিড় লতার বিতানে শুনেছি ঈষৎ দীর্ঘ-শ্বাস।
হেরেছি পথের চরণ-চিহ্নে অলক্তকের রক্তরাগ,
কনকচাঁপার ঝরা পাপড়িতে চাঁপা আঙুলের দেখেছি দাগ।
নীলাম্বরীর আগুনের পাড় ঝলমল করি উঠেছে দূরে,
সাগরের তীরে, তটিনীর তটে সন্ধানে তার মরেছি ঘুরে,
স্বর্ণ-ভালের সিঁদুরের টিপ সবুজে গোপনে রেখেছে রেখা,
পাতার আড়ালে ফুটিয়া উঠেছে কম-কপোলের পত্রলেখা।
শান্ত ধরণী, পন্থ সুদূর, তপ্ত বাতাস, প্রখর আলো,
রুদ্র ভানুর ক্রুদ্ধ লোচন, কঠিন মাটি এ কাঁকর কালো।

আহত চরণ, মূর্চ্ছিত মন, লি-লি করে মাঠ, আকাশ ধু ধু,
রৌদ্রলীলায় স্বপ্ন মিলায় চলেছি একেলা চলেছি শুধু।
বেলা বয়ে যায়, বেলা বয়ে যায়, ভেঙে পড়ে ঢেউ হৃদয়-কূলে,
ম্লান কুমুদের মুদিত মুকুলে ভ্রান্ত ভ্রমর ঘুমায় ভুলে।
কি হবে চলিয়া আপনা ছলিয়া না-ছোঁয়া ছায়ার পিছনে ছুটে,
নীড়হারা পাখী, ফিরে যা একাকী, নীরব নীড়ের বক্ষপুটে।
জাগে যৌবন-জোয়ারে আবেগ, হৃদয়ের গাঙে কলধ্বনি,
স্বপ্নে জাগরে ওঠে বার-বার কার আগমনি ছন্দ রণি'।
কোমল কণ্ঠ ডাকে কোন্ দূরে, সারা বনভূমে নুপুর বাজে,
সাড়া পাই তার ফাল্গুন-বায়, সাড়া পাই তার প্রাণের মাঝে।
কেশের ভূষণ কুড়ায়ে পেয়েছি, পেয়েছি কণ্ঠমালার মণি,
হরিণ-শিশুর ছোটার পিছনে শুনেছি চপল পায়ের ধ্বনি,
পেয়েছি দিব্য তনুর গন্ধে নবীন পদ্মমধু'র ঘ্রাণ
উষ্ণ মধুর মলয় প্রবাহে করেছি হরষে পরশ-স্নান।
এল এল সে কি, শিহরে বাতাস, হৃদয় আকুলি আকুলি ওঠে,
ঘুরে ঘুরে ফেরে লুব্ধ ভ্রমর, রাঙা সরণীতে পুষ্প ফোটে।
এ-পথ ও-পথ কোলাকুলি করে ওখানে পিয়াল গাছের ফাঁকে,
পরদেশী আলো লুকোচুরি খেলে সেই নির্জ্জন পথের বাঁকে।
গোধূলি-লগনে তোমায় আমায় পথের তীর্থে মিলন হ'ল,
কুণ্ঠা কাটায়ে অয়ি মায়াময়ী, স্বপ্ন-উতল নয়ন তোলো,
স্বর্গ মাগিছে মাটির পরশ, মর্ত্ত্য মাগিছে স্বর্গভূমি,
তোমারে খুঁজেছি, তুমিও খুঁজেছ, তোমারে চেয়েছি, চেয়েছ তুমি।
দুটি নয়নের মদির দীপ্তি দু'নয়নে আজ লাগালো ঘোর,
কোথায় থাকিব, কোথায় রাখিব, কি করিব আমি, কি হবে মোর!
এ কি জাগরণ, এই কি স্বপন, এ কি হলাহল, এই কি সুধা,
এ কি মরণের পরমা তৃপ্তি, এ কি জীবনের অমর ক্ষুধা!

অধরে অধর করিল স্পর্শ, তড়িৎ ছুটিল শোণিত মাঝে
এ দেহযন্ত্র বাজিয়া উঠিল আগুনের বীণা যেমন বাজে।
গন্ধমদির বাতাস অধীর, আকাশ অথির আলোয় আলা,
তীব্র সুখের বেদনা বুকের গহনে জ্বালায় দহন-জ্বালা
কুন্দ ধবল জ্যোৎস্না-নিঝরে ঝরিছে অবিশ্রান্ত ধারা,
সুনীল আকাশ, সবুজ সাগর, শ্যামল বনানী আত্মহারা।
শাখায় শাখায় বকুল আকুল, কুঞ্জে কুঞ্জে যূথিকা বেলা,
অশোকে অশোকে লাল তরুবীথি, কাননে কাননে ফুলের মেলা।
"আজি পূর্ণিমা, আজি পূর্ণিমা, ঘেরা-ঘরে থাকা আজ কি ভালো,
আমায় ডেকেছে সাগরের জল, আমায় ডেকেছে চাঁদের আলো।"
"তোমায় ডেকেছে আকাশের চাঁদ, তোমায় ডেকেছে সাগর-বারি,
তোমায় ডেকেছে সুদূরের পথ, আর কি ধরিয়া রাখিতে পারি ?
ঝিল্লীর সুর বাজে ঝিম-ঝিম, নিঃঝুম রাত অন্ধকার,
আকাশে নাহিক তারার চিহ্ন; বিলুপ্ত জ্যোতি চন্দ্রমার।
অন্ধ উসর বন্ধুর পথ, ধূম্র-ধূসর গগনতল,
এমন গহন গভীর রাত্রে, যাত্রার নিলে কি সম্বল ?
হায় পথহারা ব্যাকুল বালিকা, কি ঘোর তামসী, কোথায় তুমি !
গুমরি গুমরি কাঁদে বিভাবরী, লোটে সমীরণ চরণ চুমি।
যেয়ো না যেয়ো না, ওদিকে যেয়ো না, ও পথ ভীষণ, ও দিক ভুল,
চলন্ত-শিখা নাচে বিভীষিকা, ছোটে জ্বলন্ত উল্কাকুল।
এস এস এস ফিরে এস তুমি, যেয়ো না যেয়ো না, যেয়ো না আর,
ও আলোয় পথ প্রদীপ্ত হ'লে ফিরিবার পথ অন্ধকার।
ওপথে যে যায় সে পথ হারায়, ওপথে যে যায় পায় না ভূমি
আর্ত্তকণ্ঠ কাঁদিয়া ফিরিছে, যেয়ো না যেয়ো না, যেয়ো না তুমি।

শ্রীশৈলেন্দ্রকৃষ্ণ লাহা



# কাল সে আসিয়াছিল

কাল সে আসিয়াছিল ওপারের বালুচরে,
এতখানি পথ হেঁটে এসেছিল কি জানি কি মনে ক'রে।
কাশের পাতার আঁচড় লেগেছে তাহার কোমল গায়,
দুটী রাঙা পায়ে আঘাত লেগেছে কঠিন পথের ঘায়।
সারা গাও বেয়ে ঘাম ঝরিতেছে, আলসে অবশ তনু,
আমার দুয়ারে দাঁড়াল আসিয়া—দেখিয়া অবাক হনু।
দেখিলাম তারে—যার লাগি একা আশা-পথ চেয়ে থাকি,
এই বালুচরে মাথা কুটে কুটে ফুকারিয়া যারে ডাকি'।
দেখিলাম তারে—যার লাগি এই উদাস ঝাউয়ের বন,
বরষ বরষ মোর গলা ধরি' করিয়াছে ক্রন্দন।
দেখিলাম তারে, তবু কেন হায় বলিতে নারিনু ডাকি'
কোন্ অপরাধে আমার ললাটে দিলে এত ব্যথা আঁকি।
বলিতে নারিনু, অগো পরবাসী, দেখিতে এলে কি তাই,
আগুণ জ্বেলেছো যেই ঘন বনে সেকি পুড়ে হ'ল ছাই!
এলে কি দেখিতে—দূর হ'তে যারে হেনেছিলে বিষ-বাণ,
সে বন-বিহগী বেঁচে আছে কিবা জীবনের অবসান।
বলিতে নারিনু—নিঠুর পথিক, কেন এলে মিছামিছি,
অলস চরণ, অবশ দেহটী, সারাগায়ে ঘাম, ছি-ছি!

এতখানি পথ হাঁটিয়া এসেছে 'কত না কষ্ট সহি'—
তারি কাছে মোর দুখের কাহিনী কেমন করিয়া কহি' !
নয়নের জল মুছিয়া ফেলিনু, মুখে মাখিলাম হাসি,
কহিলাম, বুঝি পুবের সুরুয সাঁকোতে উদিল আসি' !
আঁচলে তাহারে বাতাস করিনু, চরণ দু'খানি ধুয়ে
মাথার কেশেতে মুছাইয়া দিয়ে বসিলাম কাছে নুয়ে।
কহিলাম,—বড় ভাগ্য আমার, আজিকার দিন খানি
এমনি করিয়া রাখা যায় না কি দুই হাতে যদি টানি !
রবির চলার রথ,
আজিকার তরে ভুলিতে পারে না অস্তপারের পথ ?
কৌটায় ভ'রে সিঁদুর ত' রাখি, আজিকার দিন হায়,
এমনি করিয়া কৌটার মাঝে ভ'রে কি রাখা না যায় !
এই দিনটীরে মাথার কেশেতে বেঁধে রাখা যায় নাকি !
মিছামিছি কত বকিয়া গেলাম ছাই পাঁশ থাকি' থাকি'।
শুনে সে কেবল হাসি-মুখে তার আরও মাখাইল হাসি,
সেই রাঙা মুখে—যে মুখেরে আমি এত ক'রে ভালবাসি।
মুখেতে মাখিল হাসি,
সোনা দেহখানি নাড়া দিয়ে গেল বুঝি হাওয়া ফুল-বাসী !

কাল এসেছিল এই বালুচরে আর মোর কুঁড়ে ঘরে—
তার পাশে চলে ছোট্ট নদীটি দুইখানি তীর ধ'রে।
সেই দুই তীরে রবি-শস্যেতে দিগন্ত গেছে ভরি'—
রাই সরিষায় জড়াজড়ি করে ফুলের আঁচল ধরি'।
তারি এক তীরে বাঁকা পথখানি, দীঘল বালুর লেখা,
সেই পথ দিয়ে এসেছিল কাল আঁকিয়া পায়ের রেখা ;
কাল এসেছিল, চখা আর চখী এ ও'রে আদর করি'
পাখা নেড়েছিল, তারি ঢেউ লাগি' নদী উঠেছিল নড়ি'

—তারি ঢেউ বুঝি ভেসে এসেছিল আমার পাতার ঘরে—
বহুদিন পরে পেয়েছিনু তারে শুধু কালিকার তরে।
কালিকার দিন, মেরু-কুহেলির অনন্ত আঁধিয়ারে
শুধু একখানা আলোক-কমল ফুটেছিল একধারে।
মহা-সাগরের দিগন্ত-জোড়া ফেন-লহরীর 'পরে
প্রদীপ-তরণী ভেসে এসেছিল বুঝি এ ব্যথার ঝড়ে।
কালকে তাহারে পেয়েছিনু আমি, হায়, হায়, কত কাল,
যারে ভাবি এই শূন্যে বালুচরে চিতায় দিয়েছি জ্বাল ;
সেই তারে হায়, দেখিয়া নারিনু খুলিয়া দেখাতে আমি
এই জীবনের যত হাহাকার উঠিয়াছে দিন-যামি,—
যে-আগুনে আমি জ্বলিয়া মরেছি, সে-দাবদাহন আনি'
কোন্ প্রাণে আমি নারী হয়ে সেই ফুলের তনুতে হানি'!
শুধু কহিলাম—পরাণ বন্ধু, তুমি এলে মোর ঘরে,
আমি ত' জানিনে কি ক'রে যে আজ তোমারে আদর করে।
বুকে যে তোমারে রাখিব, বন্ধু, বুকেতে শ্মশান জ্বলে ;
নয়নে রাখিব! হায় রে অভাগা, ভাসিয়া যাইবি জলে।
কপালে রাখিব। এ ধরার গাঁয়ে আমার কপাল পোড়া ;
মনে যে রাখিব, ভেঙে গেছে সে যে কভু লাগে নারে জোড়া
সে কেবল শুধু ফ্যাল ফ্যাল ক'রে চাহিল আমার পানে ;
ও যেন আরেক দেশের মানুষ, বোঝে না ইহার মানে।
সামনে বসায়ে দেখিলাম তারে, দেখিলাম সেই মুখ!
ভাবিলাম ওই সুমেরু হইতে কি ক'রে যে আসে দুখ!
দেখিতে দেখিতে সকাল কাটিল, দুপুরের উঁচু বেলা,
পশ্চিম দেশে গড়ায়ে পড়িল মেঘেতে আঁকিয়া খেলা।
বালুচর হ'তে বিদায় মাঙিল নতুন বকের সারি,
পাখায় পাখায় আকাশের বুকে শেফালীর ফুল নাড়ি'।

সে মোরে কহিল—"দিন চলে গেল. আমি তবে আজ আসি"—
—যার রাঙা মুখ ফুলের মতন, তাতে মাখা মিঠি হাসি—
সে মোরে কহিল, একটি কথায় ভাঙ্গিল স্বপন মোর,
ভাঙিল তাহার সোণার চূড়াটী, ভাঙিল সকল দোর।
সে মোরে কহিল' "শোন তাপসিনী, আজিকের মত তবে
বিদায় হইনু, আবার আসিব মোর খুসী হ'বে যবে।"
হাসিয়াই তারে কহিলাম, "সখা, বিদায় নমস্কার!"
অভাগিনী আমি রুধিতে নারিনু নয়ন-জলের ধার।
খানিক যাইয়া ফিরিয়া চাহিল, কহিল আমারে, "নারী!
কোন কিছু ক'য়ে ব্যথা কি দিয়েছি কেন তব চোখে বারি?"
আমি কহিলাম, "সুন্দর সখা, আমার নয়ন-ধার;
পাইয়াও যে গো পাইনে তোমারে ভাষা এই বেদনার—
"আমি কি নিঠুর"—সে মোরে শুধাল, আমি কহিলাম,—"নয়;
ফুলেরও আঘাত পায়ে লাগে যার, কে তারে নিঠুর কয়?
গলায় যাহার মালা দেই না ক' হয়ত মালার ভারে
তাহার কোমল ফুলের অঙ্গে কোন ব্যথা দিতে পারে।

ছুঁই না যাহারে ভয়ে
ও দেহ-তরুর অফুট কুসুম যদি প'ড়ে যায় খ'য়ে;
সে মোরে দিয়েছে এই এত জ্বালা এ কথা ভাবিব যবে
রোজ-কেয়ামত ভেঙে পড়ে যেন আমার মাথায় তবে।"
"তবে কেন কাঁদ? হায় তাপসিনী, জীবনের ভোরখানি!
কার হেলা পেয়ে আজিকে এনেছ মরণের দেশে টানি'।"
আমি কহিলাম—"সোনার বন্ধু, এ মোর ললাট-লেখা।
কেউ পারিবে না মুছাইয়া দিতে ইহার গভীর রেখা।

মাথার পসরা খানি
মাথায় লইয়া চলিতে হইবে সুমুখে চরণ টানি'

এ-জীবনে কেউ দোসর হবে না, নিবে না করিয়া ভাগ,
এই বুক ভরি' জমায়েছি যত তীব্র বিষের দাগ।
তবু বলি সখা কেন কাঁদি আমি, তোমারে দেখিয়া মোর
কেন বয়ে যায় শাওনের ধারা ভাঙ্গিয়া নয়ন দোর।
অমি কাঁদি সখা, তুমি কেন হেথা মানুষ হইয়া এলে
বিধির গড়া ত' সবই পাওয়া যায়. মানুষেরে নাহি মেলে!
আকাশ গড়েছে শ্যাম ঘন নীল দুধের নবনী মেঘে—
সন্ধ্যা সকাল প্রতিদিন যায় নব নব রূপ মেখে;
যতদূরে যাই তত দূরে পাই, কেউ নাহি করে মানা,
কেউ নাহি পারে কাড়িয়া লইতে মাথার আকাশ খানা!
—বিধাতা গ'ড়েছে সুন্দর ধরা, কাননে কুসুম-কলি,
কোলে কোলে তার পাখী গাহে গান, গুঞ্জরে মধু অলি।
বাতাস চলেছে ফুল কুড়াইয়া পাখায় জড়ায়ে ঘ্রাণ—
যারে পায় তারে বিলাইয়া যায় ফুল-সখীদেব দান।
তটিনী চলেছে গাহি—
তার জলে আজ সম-অধিকার, কারো কোন বাধা নাহি।
শুধু মানুষেরে পায় না মানুষ নাহি কারো অধিকার,
মানুষ সবারে পাইল এ-ভবে, মানুষ হ'লনা কার।

জসীম উদ্‌দীন



—লীলা-সঙ্গিনী—

শিল্পী—শ্রীপূর্ণচন্দ্র চক্রবর্ত্তী

"মনে আছে সেকি সব কাজ, সখী
ভুলায়েছো বারে বারে !
বন্ধ দুয়ার খুলেছো আমার
কঙ্কণ ঝঙ্কারে।"
—রবীন্দ্রনাথ



# বহু দিন পরে

বহুদিন পরে দেখিনু তোমারে
অনেক লোকের মাঝে,
উৎসব রাতি নহবৎ দ্বারে
সুমধুর সুরে বাজে।
কতদিন চলে গিয়েছে বৃথায়
হৃদয় আকুল দরশ তৃষায়
আজিকে তোমারে দেখিনু চকিতে
ভীত কম্পিত লাজে।
বহুদিন পরে দেখা পেনু তব
অনেক লোকের মাঝে।

বহিছে শীতের উত্তর-বায়
রিক্ত তরুর শাখে
নাহি পল্লব নাহি ফোটে ফুল
কোকিল নাহিক ডাকে
তবু যেন মোর আজি হ'ল মনে
শত বসন্ত এসেছে জীবনে
ডাকিছে কোয়েল ফুটিছে কুসুম
কাননেতে লাখে লাখে।
যদিও শীতের উত্তর বায়
বহিছে তরুর শাখে।

মোর পানে চেয়ে দেখিলে কি তুমি
স্বপ্ন-বিভোল আঁখি ?
এতদিন পরে পেলে কি খুঁজিয়া
হারানো ছিন্ন রাখী ?
ডাকিলে কি মোরে অস্ফুট স্বরে
যে নাম ধরিয়া ডাকিতে আদরে
কী ধন আমারে দিলে দূর হ'তে
নয়ন আড়ালে থাকি ।
চাহিলে কি তুমি তুলিয়া তোমার
স্বপ্ন বিভোল আঁখি ?

আনন্দে মোর হৃদয় আজিকে
গাহিয়া উঠিল গান,
উৎসব গৃহে জন কোলাহলে
নাহি যেন মোর স্থান !
হেথা হ'তে যেন চলে গেছি দূরে
নিভৃত নিলয় হৃদয়ের পুরে
সেথায় কেবলি তুমি আর আমি
নাহি কোনো ব্যবধান
আনন্দে মোর হৃদয় আজিকে
গাহিয়া উঠিল গান ।

—উমা দেবী



# পর্য্যাপ্ত

কবে একদিন জ্যোৎস্না আলোয়
তোমারি ঘরের পাশে
আমার পরাণ কেঁদে মরেছিল
বেদনারি নিশ্বাসে,
শুক্ল পক্ষ স্তব্ধ আকাশ
ছেয়েছিল ছেঁড়া মেঘে
ঘন কাশবন করে শন্ শন্
উত্তর বায়ু লেগে।
তুমি বাহিরিয়া এলে—
তোমার উদার দক্ষিণ হাতে
স্নিগ্ধ আলোক জ্বেলে,
ওগো বেদনার নাথ,
আমার লুকানো মলিন হিয়ায়
করিলে নয়ন পাত।
তোমার হাতের প্রদীপের শিখা
মৃদু মৃদু কাঁপে দেখি
মনেতে তখন নূতন বারতা
তছিল লেখালেখি ;

আমি ত' গো চাহি নাই

তুমি আপনা হইতে আলোকে তোমার

দিয়েছিলে মোরে ঠাঁই'

তুমি যে উদার সূর্য্যের মত,

মহান্ আলোক তব

যতটুকু মোর পড়েছে চিত্তে

করিয়াছে অভিনব,

সেই যথেষ্ট মোর ;

তারি সম্মান

করে যেন প্রাণ

মুগ্ধ জীবন ভোর।

শ্রীমতী মৈত্রেয়ী দেবী





## —শেষ রাত্রি—

কাল তুমি রবে এমন সময় অনেক যোজন দূরে…
যতো ভাবি ততো উথলি হৃদয় অবাধ্য-আঁখি ঝুরে।
ওগো কাছে এসো—আরো আরো কাছে, নাও মোরে আরো টানি,
তোমার বাহুর অভয় বাঁধনে বাঁধো মোর তনু খানি।
কোনো ব্যবধান রেখোনাকো আর, ওগো আজ শেষরাতি,
দূর কোরে দাও উপধান গুলো,—নিভাও বিজলী-বাতি।
বাকী-রাতটুকু বক্ষে তোমার বেদনার-নীড় বেঁধে
চক্ষের জলে ভাসিয়া কেবল নীরবে কাটবো কেঁদে।—
তুমি ঘিরে আছো তবু যেন প্রাণ গুমরে ব্যথার সুরে,—
যত ভাবি কাল রবে এ সময়—অ-নে-ক যোজন দূরে!

ওগো কাল রাতে এমন সময় ভেঙ্গে চুরে দুটী প্রাণ,—
কত নদী গিরি মরু-প্রান্তর বিরচিবে ব্যবধান!
তোমার অভাব-বেদনা আমার হয়ত' অসহ হবে,
জীবনে প্রথম ছাড়াছাড়ি এ'যে—বহুদূরে তুমি র'বে।
হাতটি বাড়ালে পাবোনা পরশ, আসিবে না কাণে স্বর,—
দেখিতে পাবো না সারাদিন রাতি—শূন্য র'বে এ' ঘর!
ভাবিতেও আজ ভয় করে ওগো! আসিলে রাত্রি, কাল
আমার প্রহর কাটিবে কেমনে!! ছিঁড়িবে স্বপ্নজাল!
শুধু বিচ্ছেদ-বেদনা সৃজিবে সুকাতর-অভিমান,—
ওগো কাল রাতে এমন সময়ে ভেঙে চূরে দু'টি প্রাণ!

কতো দিন ওগো ঘুমুতে পাবোনা এমনি জড়িয়ে গলা,—
সারারাত জেগে কাণে কাণে এই, যা' মনে আসে তা' বলা।
কপোলে কপোল মিলায়ে বিভল-আবেশে বাক্যহীন,—
তবেতো মোদের মধুরাতি কাটে, সজল শ্রাবণ-দিন!
ওগো! ওগো মণি! শুন্‌চো সোনাটি! আমার প্রাণের আলো!...
—কিছু না। এম্‌নি ডাক্‌চি!—তোমায় ডাকতে লাগে যে ভালো।
কা'ল তো এমনি পাবোনা তোমায়;—এসো আরো আরো কাছে!—
রাত্রি পো'হাতে চেয়ে দেখ, আর-একটি প্রহর আছে।
কত কথা ছিলো সবি র'য়ে গেলো হোলনা কিছুই বলা,
ওগো কতদিন পাবোনা ঘুমোতে এমনি জড়িয়ে গলা

হ্যাঁগো মনে ঠিক র'বে তো? আমায় ভুলেতো যাবে না শেষে?
মনু'কে তোমার হারিয়োনা যেন বিদেশীনীদের দেশে।
শত রূপসীর আঁখির অতলে কালো 'মনুয়া'র স্মৃতি
দেখো যেন ডুবে যায় না! জগতে ঘটেও এমন নিতি!
না...না, বোল্‌বোনা, রাগ কোরোনাগো, লক্ষ্মী আমার মণি!
স'য়না বুঝি এ' ঠাট্টাটুকুও?...ব্যথা পাও তক্ষণি!
...চিঠি পাবো কবে? মঙ্গলবারে? আজ সবে শনিবার!...
রবি সোম দুটো কাটাবো কী কোরে? পৌঁছেই ক'রো তার;
না-না, কালই চিঠি লিখো ট্রেণ থেকে, ডাকঘরে নেবো এসে
হ্যাঁগো!...মনে ঠিক থাকবে তো? গিয়ে ভুলে যাবেনা তো শেষে?

ওই তো ফরসা হয়ে আসে—;—ওগো, সরে' এসো...চুমু দাও
লজ্জা আমার ঘুচে গেছে আজ; ফিরে দেবো যত চাও!
কী জানি কেন গো মনে হয় যেন, আজ রাত্‌ই শেষরাত...
কী যে ব্যথা বুকে বেজে ওঠে উহু!...দাও-দাও...দেখি হাত

আঃ কী আরাম! জুড়িয়ে গেল গো···তোমার পরশ পেয়ে!
কাঁদ্‌বোনা আর, মুখ তোলো তুমি,···ভালো করে দেখো চেয়ে।
তোমারো চোখেও জল যদি ঝরে—ওগো তুমি বলো তবে ··
তোমার পাগল-'মনুয়া'র মন কেমনেতে থির্ রবে!
আর একবার দু'টি বাহু ঘিরে নিবিড়-বাঁধনে নাও!···
ওই তো ফর্‌সা হোয়ে গেলো ওগো,···শেষ চুমু ক'টি-দাও!

*　　*　　*　　*

ওগো এ সময় মরণ আসে তো তা'র বাড়া সুখ নেই,
তোমার বুকেতে লীন হ'য়ে থাকা, আমার স্বর্গ এই।
তোমারে পাওয়ার চেয়ে সেরা কিছু কাম্য নেই এ প্রাণে,
আমার মোক্ষ মিলেছে বন্ধু! তোমারে আত্মদানে!
কলঙ্ক আজ চন্দন মোর, নিন্দা হোয়েছে ফুল,
মনুর সমাজে কুলায়নি ঠাঁই, ভেঙেছে স্বজন-কূল!
সব ছাড়া যায় তোমারি জন্য, তোমারেই ছাড়া দায়!
আমার ভুবন শুধু তোমাময়, ছেয়ে প্রাণ-মন কায়!
ওকি! না না, এসো, আরেকটু শোও,—ভোর হলো সবে এই!
আমার মরণ এ সময়ে এলে তার বাড়া সুখ নেই!

শ্রীমতী অপরাজিতা দেবী

— শেষ —

